দার্শনিক-তর্কবিদ্যা—প্রবেশিকা

# অক্ষপাদ গোতম


প্রণেতা ও প্রকাশক

সাংখ্যতীর্থ-মীমাংসাতীর্থ-তত্ত্বরত্ন-শাস্ত্রী

শ্রীনরেন্দ্রচন্দ্র বেদান্ততীর্থ এম্, এ

অধ্যাপক, কলিকাতা রিসার্চ ইন্‌ষ্টিটিউট্।


তীর্থনিকেতন

৬২।৫ এ, বিডন্ ষ্ট্রীট্,

কলিকাতা।


এক টাকা মাত্র

পরম ভক্তি ও কৃতজ্ঞতার

ক্ষুদ্র নিদর্শন স্বরূপ

এই ক্ষুদ্র গ্রন্থ

পরমারাধ্য পিতৃদেব

স্বর্গীয় মাধবচন্দ্র তর্কবাগীশ

ভট্টাচার্য্য

মহাশয়ের পবিত্র নামে

তাঁহার শ্রীচরণে উৎসর্গ করিলাম।

# নিবেদন।

ভগবানের কৃপায় 'অক্ষপাদ গোতম' প্রকাশিত হইল। ন্যায় সম্পর্কে বাঙ্গালা ভাষায় কোনরূপ ঐতিহাসিক বা দার্শনিক আলোচনা নাই। আমি 'দার্শনিক-তর্কবিদ্যা' নামক গ্রন্থে ন্যায়দর্শনের একটা ঐতিহাসিক ও দার্শনিক আলোচনা করিয়াছি, কিন্তু সম্পূর্ণ গ্রন্থ ছাপিয়া প্রকাশ করিতে প্রায় এক বৎসর লাগিবে। সেইজন্য আমার কোন কোন শুভানুধ্যায়ী অধ্যাপকের উপদেশ ও পরামর্শে গ্রন্থের প্রবেশিকায় ন্যায়-দর্শনকার মহর্ষি অক্ষপাদ গোতম সম্পর্কে ঐতিহাসিক সমালোচনা নিবদ্ধ করিয়া 'অক্ষপাদ গোতম' নামে এই ক্ষুদ্র গ্রন্থ প্রকাশ করিলাম।

পরিশেষে বক্তব্য এই যে, আমার পূজ্যপাদ জ্যেষ্ঠাগ্রজ ও অধ্যাপক সংস্কৃত ও বাঙ্গালা বহু গ্রন্থ-প্রণেতা শ্রীহট্ট-ব্রাহ্মণ-পরিষদের শাস্ত্রানুসন্ধান-সমিতির সম্পাদক পণ্ডিত-প্রবর শ্রীযুক্ত মাহেন্দ্র চন্দ্র কাব্যতীর্থ সাংখ্যার্ণব মহাশয় এবং কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের প্রবীণ অধ্যাপক পণ্ডিত-প্রবর শ্রীযুক্ত কোকিলেশ্বর শাস্ত্রী বিদ্যারত্ন এম্, এ, মহাশয় বিশেষ সাহায্য না করিলে আমার মত লোকের পক্ষে এই গ্রন্থ প্রকাশ করা সম্পূর্ণ অসম্ভব হইত। পূজ্যপাদ অধ্যাপক শাস্ত্রী মহাশয় গ্রন্থের আদ্যোপান্ত দেখিয়া ও ইংরাজীতে ভূমিকা লিখিয়া দিয়া বিশেষ অনুগৃহীত ও বাধিত করিয়াছেন। পরমারাধ্য অগ্রজ মহাশয়ও মূল সিদ্ধান্ত সম্পর্কে মূল্যবান্ উপদেশ দিয়া বিশেষ উপকৃত ও কৃতার্থ করিয়াছেন। এজন্য এই দুই মহাত্মার নিকট চিরকাল কৃতজ্ঞ রহিলাম। এ জীবনে ইঁহাদের ঋণ শোধ করিবার ক্ষমতা আমার হইবে না।

দিনারপুর-দেওপাড়া, শ্রীহট্ট।<br>
শ্রীপঞ্চমী—মাঘ, ১৩৩৬

শ্রীনরেন্দ্রচন্দ্র দেবশর্ম্মা

# সূচী-পত্র।

## FOREWORD.

It is a splendidly produced and a fascinating book and Professor Narendrachandra Vedantatirtha M.A. has supplied the learned public of Bengal with a very stimulating work which deals with the most difficult subject of the age of the author of the Nyaya system of Philosophy. The arguments in the book raise a host of debatable questions, but the success of the author who has not, we are glad to observe, indulged in mere speculations, but has worked on the old records and used them to a good purpose and very cautiously put together with great skill what he has found therein and the wealth of informations the author has ferreted out is amazing, most of which have been explored from reliable sources and all very admirably executed. Its pages include a wealth of details and contain ample guidance for those who desire to reach a correct conclusion about the personality and the time of the renowned founder of the Indian Logical System. It is a work of an enthusiast, packed with details.

The name of the Logician, the author maintains, is Gotama and not Gautama. Gotama and Aksapada are not two different men but one and the same person. The sage Dirghatama of the Mahabharata and the Matsyapurana may be rightly identified with Gotama, the author of the Nyayasutras as he can be proved as the only person possessing the name of Gotama and surname of Aksapada, being himself born blind but afterwards provided with the power of sight by the divine cow, as the word 'Aksa' means 'born blind', 'pada' is added to it in order to indicate

'honourable personage' and 'tama' means 'sightlessness' that was removed by the celestial cow. Aksapada Gotama was an inhabitant of Mithila (modern Darbhanga district of the Province of Behar and Orissa). Aksapada Gotama, if rightly identified with Dirghatama, must belong much near to the Vedic Age and thus he may rightly be placed about 6000 B.C. The Nyayasutras, as a whole, must have been composed by Aksapada Gotama himself. The Buddhistic allusions in the sutras do not presuppose interpolation and a late redaction of the main work as mere allusions do not prove that those ideas were gaining ground after Sakyasinha Buddha. Buddhistic religion is very old, the mention of which is made in the Vedas and the Upanishads themselves. Thus, as there is no clue towards the view of Sakyasinha to be had in the whole range of the Nyayasutras, it is rather unjustifiable to maintain that it has undergone a later redaction after the time of Sakyasinha Buddha and after he Madhyamika View of the Buddhists, but it may be that the Madhyamika theories themselves were developed on the basis of the Nyaya theories of Aksapada Gotama.

Prof. Vedantatirtha ably proves that the real name of the founder of Indian Logic cannot be Gautama but Gotama, as is evident from the writings of Sriharsha in the Naishadha-Charita [Sl. 75, Canto 17] and Vachaspati Misra in the Nyayasuchi-nivandha [the concluding slokas] in which there is no room left for any doubt about the correct name of the Logician. Our present author has fully and justly refuted the views of some Western speculators and of M. M. Phanibhusan about this point. Next, he has proved that Gotama and Aksapada are one and the same person on the authority of ancient Indian

Logicians like Vatsyayana, Uddyotakara, Vachaspati Misra and others who distinctly take Gotama and Aksapada to be identical. The assumption of the late M.M. Dr. S. C. Vidyabhusana that Medhatithi Gautama and Aksapada are two different thinkers on Indian Logic has been successfully attacked by our author on very sound and reasonable grounds. Thus he sums up that Rahugana Gotama of M. M. Vindhyeswari-Prasad being really Gautama—a descendant of the original Gotama cannot be Aksapada Gotama—the real founder of the Nyaya System, nor can Aksapada Ahalyapati Gautama be the founder of Nyaya as he is not Gotama but Gautama. Gotama, the founder of Indian Logic can be identified with the sage Dirghatama of the Mahabharata and the Matsyapurana who may be rightly proved as having the name Gotama and the surname Aksapada. To prove this point the author has excellently refuted the idle and worthless gossips found in M. M. Vindhyesvari Prasad's edition of Nyayavarttika and M. M. Phanibhusan's edition of Batsyayanabhasya. The slokas quoted in the name of Devi-purana by the latter on the authority of the manuscript produced by Pandit [Mahamahopadhyaya for sometime past and very lately renounced against Sirda Bill] Panchanana Tarkaratna have been successfully shown as un-authentic in as much as they are contrary to facts and inconsistent in themselves. According to our author, Aksapada means 'a blind sage' as the word 'Aksa' signifies 'blind' on the authority of the Lexicon Savda-ratnavali and the word 'pada' is added to 'Aksa' to show due respect to such a great personage who founded the Nyaya system. It is rather ugly to represent the author of Nyaya as simply 'Aksa' as it is

explained by the fact that Raghunath Siromani the author of 'Didhiti' on Gangesha's Tattvachintamani is known as Kánabhatta, being himself blind of one eye. Prasasta the author of Padartha-Dharma-sangraha a commentary on the Vaisheshika-sutras is known as Prasasta-pada. Thus, it appears that 'pada', 'bhatta' etc. may be added to the name of a great personage out of regard for his distinguishing merits. Now, this Dirghatamá was born blind, he was then favoured by a divine cow who dispelled his everlasting darkness by providing him with a pair of eyes. Thus he is rightly named Gotama and Aksapada. Rahugana Ahalyapati and Medhatithi Gautama may be a descendant of this Dirghatamá as all of them refer to the same person and none of whom can trully be an Aksapada. The founder of the Indian system of Logic must be one who may be, as Pandit Narendrachandra rightly shows , known as both Aksapada and Gotama and Dirghatama being known as such must be the real author of the system. This view may sound strange to the reader at the outset but nevertheless, it is ultimately the result of valued discussions based on serious original thoughts and not mere assumptions like those of some of the present-day historians. Prof. Vedantatirtha's theory may be right or it may be wrong ; whatever it may be, it does not matter ; but it will, I am sure, supply considerably valuable and indispensable materials to any historian of Indian Logic or Philosophy for time to come. I, on my part, feel inclined to think that Prof. Vedantatirtha's view about the founder of Indian Logic must be true, as it is free from bias and based on both ancient authors and modern scientific method of reasoning. If Dirghatama be the real author of the Nayasutras, he must

belong to Mithila and live much near to the Vedic Age (6000 B. C.) as he is mentioned in the Rigveda itself. His Nyayasutras must also belong to the same age, as there are internal and external evidences found therein in that respect. It is rather a biased guess to think that the Nyayasutras are not the writings of Aksapada Gotama himself. If the man be found out, why should his system be in obscurity ? We do not see why Aksapada Gotama should not compose the sutras about the doctrine he preached. It is rather unfair to bring everything down after Sakyasinha Buddha simply because we cannot conceive of the remote past. Prof. Vedantatirtha has shown that the Nyayasutras were composed by Aksapada Gotama himself about 6000 B. C. as it was impossible for him to remain satisfied by simply giving an outline of the Nyaya doctrine in the first chapter leaving out the remaining four chapters to be supplied by another hand in a later period. Pandit Narendrachandra has ably shown from the Buddhist and Jain works that the Madhyamika theory of the 'Void' has not given rise to the discussion of 'Sunyavada' in the Nyayasutras, but that the theory is an old one found even in the oldest Upanishads of the Vedic Age. The Buddhist religion is also shown to be of a very old date, thus disproving the allusion of it in the Nyayasutras to be a valid cause of modernity instead of antiquity of the latter.

To conclude, we are very glad to be able to record that Prof. Vedantatirtha's first-hand researches on Indian Logic will mark a new epoch in the history of Philosophy. He has done a great service to the country.

SENATE HOUSE,
CALCUTTA,
The 31 st.
January, 1930.

KOKILESWAR SASTRI,
VIDYARATNA, M. A.
Professor of Sanskrit & Philosophy
in the University of Calcutta.

# দার্শনিক-তর্কবিদ্যা।

## প্রবেশিকা।

### (১) সূত্রকার—গোতম।

ন্যায়দর্শন ষড়্‌দর্শনের অন্যতম, স্মরণাতীতকালে ভারতে জ্ঞানবিজ্ঞানচর্চ্চার অপূর্ব্ব নিদর্শন। পরম কারুণিক মহর্ষি গোতম ইহার প্রবর্ত্তক—এরূপ প্রসিদ্ধি বহুকাল চলিয়া আসিতেছে; কিন্তু ন্যায়দর্শনে এ সম্পর্কে বিশেষ বিবরণ কিছু পাওয়া যায় না। সুতরাং কিঞ্চিৎ আলোচনা করা প্রয়োজন।

যদিও আজ কাল ভারতের অপেক্ষাকৃত আধুনিক মনীষীদের সম্পর্কেই ঠিক কিছু বলা বড় সহজ নয়, ন্যায়-দর্শন-প্রবর্ত্তক গোতমের মত প্রাচীন মহর্ষিরা কখন কোন্ প্রদেশে অবতীর্ণ হইয়া এই ভারতভূমি পবিত্র করিয়া গিয়াছেন তাহার আলোচনা করিতে যাওয়া যে বাস্তবিক দুঃসাহসের কর্ম্ম—ইহা বলাই বাহুল্য; তথাপি যথাসম্ভব তথ্যানুসন্ধানে উদাসীন থাকা সঙ্গত নহে।

ন্যায়দর্শনের রচয়িতা মহর্ষির নাম নিয়াই মতভেদ দেখিতে পাওয়া যায়। কেহ কেহ মনে করেন—মহর্ষি গৌতম ন্যায়দর্শনের প্রণেতা, আবার অনেকের মতে গোতমই ন্যায়-দর্শনের রচয়িতা। ইহাঁদের ধারণা—গোতম ও গৌতম দুইটিই প্রকৃতপক্ষে এক, দুইটিই বাস্তবিক ন্যায়দর্শনের প্রবর্ত্তক প্রাচীন

মহর্ষিকে লক্ষ্য করিয়া থাকে। মুদ্রিত ন্যায়দর্শনের গ্রন্থসমূহেও অনেক স্থলে 'গোতম' কোথাও বা 'গৌতম' নামের উল্লেখ আছে, কাজেই 'গোতম' ও 'গৌতম'এর মধ্যে কোন্‌টি প্রামাণিক, দুইটিই এক ব্যক্তিকে লক্ষ্য করিতে পারে কিনা—প্রথমে তাহারই সমালোচনা আবশ্যক।

'নৈষধচরিত, ন্যায়সূত্রবৃত্তি, সর্ব্বদর্শনসংগ্রহ, জয়নারায়ণ তর্কপঞ্চানন-সম্পাদিত ন্যায়-দর্শন ও বাচস্পত্যপ্রভৃতি গ্রন্থে ন্যায়শাস্ত্র গোতমপ্রণীত বলিয়াই অবধারিত হওয়ায়, ন্যায়দর্শন-কারের নাম 'গোতম'—ইহাই প্রতিপন্ন হয়'। *

'এই সিদ্ধান্তে বক্তব্য এই যে, যদি ঋগ্বেদাদিবর্ণিত রাহূগণ গোতমকেই অহল্যাপতি ও ন্যায়সূত্রকার বলিয়া গ্রহণ করা যায়, বিদেহরাজ-বংশে তাঁহার পৌরহিত্যনিবন্ধন জনকরাজার পুরোহিত শতানন্দকে তাঁহারই পুত্র বলিয়া কল্পনা করা যায়, তাহা হইলেও তিনি গোতমবংশীয় বলিয়া তাঁহাকে গৌতম বলিতে হয়, কারণ, বৌধায়ন গোত্রপ্রবর্ত্তক সপ্তর্ষির মধ্যে যে গোতমের নাম (পাঠান্তরে গৌতম) বলিয়াছেন, তাহারই দশটি শাখার মধ্যে রাহূগণ সপ্তম শাখা। বৌধায়ন গৌতমকাণ্ডে (২ অঃ) রহূগণঋষিকেও গৌতমগণের মধ্যে বলিয়াছেন। সুতরাং রাহূগণঋষি গোত্রপ্রবর্ত্তক মূল পুরুষ গোতমের অপত্য হওয়ায় তিনি গৌতম। ফল কথা, রাহূগণ যে গোত্রকারী মূলপুরুষ গোতম নহেন, এ বিষয়ে সংশয় না ই। ("নির্ণয়-সিন্ধু" গ্রন্থের

* [ ন্যায়-বার্ত্তিকভূমিকা—১৪—১৮ পৃষ্ঠা (ম.ম. বিন্ধ্যেশ্বরীপ্রসাদ দ্বিবেদী।)]

গোত্রপ্রবরনির্ণয়প্রকরণ দ্রষ্টব্য )। সুতরাং তিনি সূক্তদ্রষ্টা ও পুরোহিত বলিয়া গোতমবংশে তাঁহার প্রাধান্যনিবন্ধন বেদে মূলপুরুষ গোতমনামে উল্লিখিত হইয়াছেন, ইহাই বুঝিতে হয়। পূর্ব্বকালে মূল পুরুষের নামেও প্রধান ব্যক্তির নাম ব্যবহার ছিল। জনকরাজার পূর্ব্বপুরুষ নিমিরাজার পৌত্র জনক প্রথম জনকরাজা ছিলেন, তাঁহার নামানুসারেই রাজর্ষি জনক জনকনামে অভিহিত হইয়াছিলেন, ইহা বাল্মীকিরামায়ণের কথায় বুঝা যায়। ( আদিকাণ্ড ৭১ সর্গ দ্রষ্টব্য )। গোত্রকারী সপ্তর্ষি বসিষ্ঠাদিও পূর্ব্ববর্ত্তী বসিষ্ঠাদির অপত্য বলিয়া গোত্র হইয়াছেন অর্থাৎ বসিষ্ঠাদির অপত্যও বসিষ্ঠাদিনামে গোত্র হইয়াছেন, ইহাও "নির্ণয়সিন্ধু"গ্রন্থে কথিত হইয়াছে' ১। *

'ন্যায়সূত্রকার—'গোতম', ইঁহার অপর নাম শতানন্দ। অনেক সময় ইঁহাকে 'গৌতম'ও বলা হইয়া থাকে, ইনি ধর্ম্মশাস্ত্রেরও গ্রন্থকার'। †

---

* ১। "যদ্যপি বসিষ্ঠাদীনাং ন গোত্রত্বং যুক্তং তেষাং সপ্তর্ষিত্বেন তদপত্যত্বাভাবাৎ, তথাপি তৎপূর্ব্বভাবিবসিষ্ঠাদ্যপত্যত্বেন গোত্রত্বং যুক্তম্। অতএব পূর্ব্বেষাং পরেষাঞ্চ এতদ্ গোত্রম্"। ( নিৰ্ণয়সিন্ধু ২০২ পৃষ্ঠা। )

[ বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৪-২৫ পৃষ্ঠা (ম.ম. ফণিভূষণ তর্কবাগীশ।) ]

† "Gotama : founder of the Nyaya School of Philosophy. He is called also Satananda, also frequently Gautama. He was author of a Dharmasastra or law-book."

[Dowson. Cyclopoedia of India. vol. I.]

'হস্তলিখিত গ্রন্থসমূহে ন্যায়দর্শনকারের নামে স্বরবর্ণ 'ও'কার ও 'ঔ'কারে মতভেদ দেখিতে পাওয়া যায়, কোথাও 'গোতম' আর কোথাও বা 'গৌতম' পাঠ আছে। 'গোতম' ও 'গৌতম' বস্তুতঃ এক। গোতম বা গৌতমের বংশধর বলিয়া ন্যায়দর্শনের প্রণেতাকে 'গোতম' ও 'গৌতম' দুইই বলা যাইতে পারে। বুদ্ধও ঐ গোতম বা গৌতমবংশীয় হওয়ায় তাঁহার সহিত ন্যায়দর্শন-কারের পার্থক্য বজায় রাখিবার জন্য সাধারণতঃ বুদ্ধকে 'গৌতম' ও ন্যায়দর্শনপ্রণেতাকে 'গোতম' বলিয়া উল্লেখ করা হয়'। *

এইরূপে ন্যায়দর্শনকারের নামসম্পর্কে নানা মত আছে।

পরন্তু, ষড়্‌দর্শনটীকাকৃৎ আচার্য্য বাচস্পতি মিশ্র ন্যায়সূচী-নিবন্ধে ন্যায়দর্শনের প্রবর্ত্তক মহর্ষিকে 'গোতম'নামেই কীর্ত্তন করিয়া গিয়াছেন। তিনি যে ভাবে ন্যায়সূচীনিবন্ধের অন্তে শ্লোক নিবদ্ধ করিয়া রাখিয়াছেন তাহাতে ন্যায়-দর্শনকারের নাম যে কখনও 'গৌতম' হইতে পারে, এমন সন্দেহ করারও অবকাশ

---

* ("Gautama is the same as Gotama, only that by a tacit agreement Gotama has generally been used as the name of the Philosopher, Gautama as that of Buddha. Both belonging, it would seem, to the family of the Gautamas or Gotamas, the Mss. varying with regard to the vowel".)

[Max. muller. The Six Systems of Indian Philosophy. p. 369. New Edition 1903.]

নাই। সুতরাং তাঁহার মতে ন্যায়দর্শনপ্রণেতার নাম 'গোতম', 'গৌতম' নহে। তিনি লিখিয়াছেন ঃ—

'যেরূপ দুস্তর পঙ্কে মগ্ন অতিবৃদ্ধ গোশ্রেষ্ঠ ( গোতম ) উত্তম ধেনুদিগকে উত্তোলন করিলে পুণ্য লাভ করা যায়, সেরূপ দুস্তর কুনিবন্ধরূপ পঙ্কে মগ্ন অতিপ্রাচীন শ্রীগোতমনামধেয় মুনির শোভনবাক্যজাতের সম্যক্ নিবন্ধনহেতু যা' কিছু সুকৃত লাভ করা হইয়াছে, তাহার সমগ্র ফল সংসার-জলধিসেতু সকল দুঃখ শান্তির একমাত্র কারণ গোতমধ্বজ মহেশ্বরে অর্পিত হইল। ইহাদ্বারা মহেশ্বর প্রীত হউন'। *

* "যদলন্তি কিমপি পুণ্যং দুস্তর-কু-নিবন্ধ-পঙ্ক-মগ্নানাম্।
শ্রীগোতমসুগবীনামতিজরতীনাং সমুদ্ধরণাৎ ॥
সংসারজলধিসেতৌ বৃষকেতৌ সকলদুঃখশমহেতৌ।
এতস্য ফলমখিলমর্পিতমেতেন প্রীয়তামীশঃ।"

[ ন্যায়-সূচীনিবন্ধ। ]

ব্যাখ্যা ঃ—

দুস্তর-কু-নিবন্ধ-পঙ্ক-মগ্নানাম্ দুস্তরে কুনিবন্ধরূপে পঙ্কে মগ্নানাম্, অতি-জরতীনামতিবৃদ্ধানাং পুরাতনীনাঞ্চ, শ্রীগোতম-সুগবীনাং শ্রীগোতমস্য গোশ্রেষ্ঠস্য তন্নামধেয়মুনেশ্চ, সুগবীনাম্ উত্তমানাং ধেনূনাং শোভনানাং বাচাঞ্চ, সমুদ্ধরণাৎ উত্তোলনাৎ সম্যঙ্-নিবন্ধনাচ্চ, যৎ কিমপি পুণ্যং সুকৃত-মলন্তি প্রাপ্তম্, এতস্য অখিলং সমগ্রং ফলং সংসারজলধিসেতৌ সকলদুঃখ-শমহেতৌ বৃষকেতৌ গোতমধ্বজে মহেশ্বরে অর্পিতম্ প্রদত্তম্ ; এতেন ঈশঃ মহেশ্বরঃ প্রীয়তাং প্রীতো ভবতু—ইতি রূপকোত্থাপিতঃ শ্লিষ্টোঽর্থঃ।

( গ্রন্থকারস্য )

নৈয়ায়িকপ্রবর ন্যায়পঞ্চানন বিশ্বনাথ ন্যায়সূত্রের বৃত্তি-গ্রন্থে ন্যায়দর্শনকারের নাম 'গোতম', 'গৌতম' নহে, এরূপ মতই প্রচার করিয়া গিয়াছেন।*

বিশ্ববিশ্রুতকীর্ত্তি মাধবাচার্য্যও সর্ব্বদর্শনসংগ্রহে 'গোতম'-নামেরই কীর্ত্তন করিয়া ন্যায়-দর্শনকারের মত স্বকীয় গ্রন্থে সংগ্রহ করিয়া গিয়াছেন।† সুতরাং ন্যায়দর্শনের প্রবর্ত্তক—মহর্ষি গোতম, 'গোতম'ই তাঁহার বাস্তবিক নাম, 'গৌতম' নহে—ইহা বলা যাইতে পারে।

আমরা ইহাও বলিতে বাধ্য যে, ন্যায়দর্শনপ্রণেতার প্রকৃত নাম 'গোতম' না হইয়া যদি 'গৌতম'ই হইত, তাহা হইলে গোতমের গোতমত্ব অব্যাহত রাখিয়া সুপ্রসিদ্ধ দার্শনিক মহাকবি শ্রীহর্ষের পক্ষে ন্যায়-দর্শনের রচয়িতাকে ব্যঙ্গ করা সম্ভব হইত কি ?

'শিলাত্ব বা পাষাণাবস্থারূপ মুক্তি প্রতিপাদন করিবার নিমিত্ত যিনি শাস্ত্র প্রণয়ন করিয়াছেন তিনি বাস্তবিক 'গোতম'ই

---

* "এষা মুনিপ্রবর-গোতম-সূত্র-বৃত্তিঃ
শ্রীবিশ্বনাথকৃতিনা সুগমাল্পবর্ণা"। ইত্যাদি।

[ ন্যায়সূত্রবৃত্তি। ]

† "তত্র প্রথমাধ্যায়স্থ প্রথমাহ্নিকে ভগবতা গোতমেন প্রমাণাদি-পদার্থনবকলক্ষণনিরূপণং বিধায়" ইত্যাদি।

[ সর্ব্বদর্শনসংগ্রহ। ]

আর কেহ নহেন'। * এরূপ বর্ণনায় শ্রীহর্ষ নৈষধচরিতে সপ্তদশ সর্গে ৭৫ শ্লোকে ন্যায়সূত্রকার মহর্ষিকে 'গোতম' (মহাপশু) বলিয়া উপহাস করিয়াছেন। ইহা শ্রীহর্ষের কবিকল্পনা নহে। মহাভারতের শান্তিপর্ব্বে রাজধর্ম্মে ৩৮।৩৯ অধ্যায়ে বর্ণিত চার্ব্বাক উক্তিরই রূপান্তর মাত্র। ন্যায়-দর্শনের নিন্দাপ্রসঙ্গে চার্ব্বাকপন্থী অনেকে ঐ নৈষধোক্ত শ্লোকের আবৃত্তি করিয়া থাকেন। বাস্তবিক, ন্যায়দর্শন বা তাহার প্রণেতাকে নিন্দা করা শ্রীহর্ষের উদ্দেশ্য ছিল না। যদি তাহাই হইত, তাহা হইলে তিনি ঐ নৈষধচরিতেরই দশম সর্গে ৮২ শ্লোকে † মহর্ষি গোতমোক্ত আন্বীক্ষিকী বা ন্যায়বিদ্যাকে মোক্ষের উপযোগী বলিয়া বর্ণনা করিতেন না। এখানে ঐ সপ্তদশ সর্গের শ্লোকটীতে ইন্দ্রের নিকট চার্ব্বাকের কথা বর্ণনা করিতে গিয়া চার্ব্বাক যে ন্যায়দর্শনপ্রণেতা মুনিকে 'গোতম' ( গো-শ্রেষ্ঠ বা মহাবৃষভ ) বলিয়া উপহাস করিয়াছেন তাহাই কবি চার্ব্বাকের মুখে প্রকাশ করিয়াছেন মাত্র। নারায়ণপ্রভৃতি টীকাকারেরা শ্লোকটী ব্যাখ্যা করিতে গিয়া ইনি যে শুধু নামেই 'গোতম' ছিলেন এমন

---

* "মুক্তয়ে যঃ শিলাত্বায় শাস্ত্রমূচে সচেতসাম্।
গোতমং তমবেত্যৈব যথা বিত্থ তথৈব সঃ।"
[ নৈষধচরিত—১৭ সর্গ, ৭৫ শ্লোক।

† "উদ্দেশপর্ব্বণ্যপি লক্ষণেঽপি দ্বিধোদিতৈঃ ষোড়শভিঃ পদার্থৈঃ।
আন্বীক্ষিকীং যদ্দশনদ্বিমালীং তাং মুক্তিকামাকলিতাং প্রতীমঃ॥"
[ নৈষধচরিত—১০ সর্গ, ৮২ শ্লোক। ]

নহে, পরন্তু বাস্তবিক কাজেও 'গোতম'ই ছিলেন,'গোতম' নামটী ইঁহার অন্বর্থ *—এরূপ ভাবই প্রকাশ করিয়া গিয়াছেন।

যদিও নৈষধোক্ত শ্লোকটিতে 'শাস্ত্র'মাত্রের উল্লেখ আছে, ন্যায়শাস্ত্রের নহে, তথাপি গোতমকৃত ন্যায়দর্শনে 'দুঃখের অত্যন্ত বিমোক্ষই অপবর্গ'—এরূপ সূত্রের † উল্লেখ থাকায় ভগীরথ, নারায়ণপ্রভৃতি প্রাচীন টীকাকারগণ 'শাস্ত্র'পদে 'ন্যায়-দর্শন' ‡ বলিয়াই ব্যাখ্যা করিয়াছেন। ন্যায়দর্শনপ্রণেতা মহর্ষির মতে দুখের অত্যন্ত বিমোক্ষই অপবর্গ। নৈষধোক্ত শ্লোকে শিলাত্ব বা পাষাণাবস্থারূপ মুক্তির উল্লেখ আছে। ন্যায়-দর্শনোক্ত অপবর্গভিন্ন এই শিলাত্বরূপ মুক্তি অপর কোন বস্তুকেই লক্ষ্য করিতে পারে না। মহর্ষিকপিলোক্ত দুঃখের অত্যন্তনিবৃত্তিরূপ পুরুষার্থও § এই শিলাত্বরূপ মুক্তির লক্ষ্য

---

* "যঃ সচেতসাং চৈতন্যবতাং সুখদুঃখানুভবাভাবাৎ শিলাত্বায় পাষাণাবস্থারূপায়ৈ মুক্তয়ে মুক্তিং প্রতিপাদয়িতুং শাস্ত্রমূচে ন্যায়দর্শনং নির্ম্মমে, যূয়ং তং স্বয়মেব অবেত্য বিচার্য্যৈব গোতমমেতন্নামানং যথা বিত্থ জানীথ সএব তথা নান্য ইত্যর্থঃ। স গোতমো যথা যুষ্মাকং সম্মতস্তথা মমাপীত্যর্থঃ। নায়ং পরং নাম্না গোতমঃ, কিন্তু প্রকৃষ্টো গৌঃ গোতমঃ—মহাবৃষভঃ পশুরেব।"

[ নৈষধচরিত—১৭ সর্গ, ৭৫ শ্লোক—টীকা।]

† "তদত্যন্তবিমোক্ষোঽপবর্গঃ"।

[ ন্যায়সূত্র-১ অ, ১ আ, ২২ সূত্র। ]

‡ 'শাস্ত্রমূচে—ন্যায়দর্শনং নির্ম্মমে'—নৈষধচরিতটীকা।

§ "অথ ত্রিবিধদুঃখাত্যন্তনিবৃত্তিরত্যন্তপুরুষার্থঃ"।

[ সাংখ্যসূত্র—১ অ, ১ সূত্র। ]

হয় না। কারণ, শ্লোকটিতে স্পষ্ট গোতমের নাম উল্লিখিত রহিয়াছে। গোতমের উল্লেখ না থাকিলে একবার ন্যায় ও সাংখ্যে, গোতম ও কপিলে টানাটানি করা চলিত। সুতরাং এই শ্লোকোক্ত 'শাস্ত্র'পদে যে 'ন্যায়দর্শন'কেই বুঝাইতেছে তাহাতে কোনরূপ সন্দেহই থাকিতে পারে না। ফলতঃ, ন্যায়দর্শনপ্রণেতা মহর্ষির নাম বস্তুতঃ 'গোতম',—'গৌতম' নহে—ইহাতেও মতভেদ থাকার কোনও কারণ দেখা যায় না।

অধিকন্তু, আস্তিক গোতম যাগযজ্ঞ ও বেদাদির সমর্থন করিয়া বৃহস্পতিমতানুসারী নাস্তিক চার্ব্বাকের মতে নির্ব্বোধ কাপুরুষদের জীবিকার একটা ব্যবস্থা করিয়া গিয়াছেন বলিয়াই তাঁহার 'গোতমত্ব' প্রতিপন্ন হইতে পারে, নামটি 'গৌতম' হইলে এরূপ উক্তি * সর্ব্বথা অসঙ্গত হইত। সুতরাং ন্যায়দর্শন-প্রণেতার নাম—'গোতম', 'গৌতম' নহে—ইহা নিশ্চিত। 'গোতম' ও 'গৌতম' যে একই ব্যক্তিকে লক্ষ্য করিতে পারে না তাহাও ইহাতেই সম্যক্ উপপন্ন হইতে পারে।

এতক্ষণে ন্যায়দর্শনপ্রণেতার নাম 'গোতম' গৌতম' নহে—ইহা নির্ণীত হইলেও ইনি কে, কোথায় কোন্ সময়ে আবির্ভূত হইয়া দিঙ্মণ্ডল মুখরিত করিয়া গিয়াছেন তাহা ঠিক বলিবার

* "অগ্নিহোত্রং ত্রয়োবেদাস্ত্রিদণ্ডং ভস্মগুণ্ঠনম্।
বুদ্ধিপৌরুষহীনানাং জীবিকেতি বৃহস্পতিঃ"॥
[ সর্ব্বদর্শন-সংগ্রহ—চার্ব্বাকদর্শন। ]

যো নাই, সুতরাং আপাততঃ এ সম্পর্কে মনোযোগ দেওয়া প্রয়োজন।

ন্যায়দর্শনের ভাষ্যকার বাৎস্যায়ন, বার্ত্তিককার উদ্দ্যোতকর, তাৎপর্য্যকার বাচস্পতিমিশ্রপ্রভৃতি প্রাচীন আচার্য্যেরা ন্যায়-দর্শনপ্রণেতাকে 'অক্ষপাদ'নামে উল্লেখ করিয়া গিয়াছেন। তাঁহার এই 'অক্ষপাদ'-নামে পণ্ডিতসমাজে কোনরূপ বিবাদ দেখা যায় না। এইজন্যই মনে হয়, সুপ্রথিতনামা মীমাংসক মাধবাচার্য্য সর্ব্বদর্শনসংগ্রহে 'অক্ষপাদ-দর্শনে' ন্যায়দর্শনোক্ত পদার্থের ব্যাখ্যা করিয়া ন্যায়-দর্শনের প্রণেতা মহর্ষিকে 'অক্ষপাদ' বলিয়াই ঘোষণা করিয়াছেন, আর, এইজন্যই বোধ হয়, প্রাচীন ন্যায়াচার্য্যেরা সকলেই নির্ব্বিবাদে স্বস্ব মতবাদ স্থাপনের জন্য 'গোতম' নাম উপেক্ষা করিয়া ন্যায়-দর্শনের রচয়িতাকে 'অক্ষপাদ'নামেই কীর্ত্তন করিয়া গিয়াছেন।

গোতম—অক্ষপাদ।

ন্যায়-সূত্রের ভাষ্যগ্রন্থ প্রণয়ন করিয়া বাৎস্যায়ন অন্তিম শ্লোকে * 'অক্ষপাদ-ঋষিসম্পর্কে ন্যায়-শাস্ত্র প্রতিভাত হইয়াছিল' বলিয়া ন্যায়-দর্শনের বক্তা যে 'অক্ষপাদ' ঋষি তাহাই প্রচার করিয়াছেন।

* "যোঽক্ষপাদমৃষিং ন্যায়ঃ প্রত্যভাদ্বদতাং বরম্।
তস্য বাৎস্যায়ন ইতি ভাষ্যজাতমবর্ত্তয়ৎ।"

[ ন্যায়সূত্র-বাৎস্যায়নভাষ্য। ]

ন্যায়বার্ত্তিকের প্রথমেই উদ্দ্যোতকর মঙ্গলশ্লোকে * ন্যায়-দর্শনকারকে 'অক্ষপাদ' বলিয়া প্রশংসা করিয়া গিয়াছেন।

ন্যায়সূচীনিবন্ধের প্রারম্ভেই প্রথম শ্লোকে † আচার্য্য বাচস্পতি মিশ্র ন্যায়-দর্শনের প্রণেতা মহর্ষিকে 'অক্ষপাদ' নামের উদ্দেশে প্রণাম করিয়া স্বকীয় গ্রন্থের মঙ্গলাচরণ করিয়াছেন।

ন্যায়সূত্রের বৃত্তিগ্রন্থে ন্যায়পঞ্চানন বিশ্বনাথ তৃতীয় শ্লোকে‡ ন্যায়দর্শনের রচয়িতাকে 'অক্ষপাদ'নামে নমস্কার করিয়া তাঁহার মতেও অক্ষপাদ মুনি যে ন্যায়দর্শনের বক্তা—ইহাই প্রকাশ করিয়াছেন।

মহারাজ বিক্রমাদিত্যের সভাপণ্ডিত নবরত্নের অন্যতম অমর কোষকার অমরসিংহ 'অমরকোষে' § ন্যায়দর্শনকারের 'অক্ষপাদ'নামে অভিধান করিয়া নৈয়ায়িক গোতমের নাম যে 'অক্ষপাদ' তাহাই বদ্ধমূল করিয়া রাখিয়াছেন বলিয়া মনে হয়।

* "যদক্ষপাদঃ প্রবরো মুনীনাং শমায় শাস্ত্রং জগতো জগাদ।
কুতার্কিকাজ্ঞাননিবৃত্তিহেতুঃ করিষ্যতে তস্য ময়া নিবন্ধঃ"॥
[ ন্যায়বার্ত্তিক। ]

† "নমামি ধর্ম্মবিজ্ঞান-বৈরাগ্যৈশ্বর্য্যশালিনে।
নিধয়ে বাগ্‌বিশুদ্ধীনামক্ষপাদায় তায়িনে"॥ [ন্যায়সূচীনিবন্ধ।]

‡ "যদীয়তর্ককিরণৈরান্তরধ্বান্তসন্ততিম্।
সন্তস্তরন্তি ভাস্বন্তমক্ষপাদং নমামি তম্॥" [ ন্যায়সূত্রবৃত্তি। ]

§ "নৈয়ায়িকস্ত্বক্ষপাদঃ"। [ অমরকোষ। ]

এইরূপে, ন্যায়দর্শনের বক্তা মহর্ষি গোতমের 'অক্ষপাদ'-নামে ভূরি ভূরি প্রমাণ পাওয়া যায়। ভাষ্যকার প্রাচীন বাৎস্যায়ন হইতে আরম্ভ করিয়া বৃত্তিকার নবীন বিশ্বনাথপর্য্যন্ত ন্যায়-দর্শনের সকল আচার্য্যই এই বিষয়ে নির্ব্বিবাদ। ইহাতে কাহারও কোনরূপ মতদ্বৈধ দেখা যায় না। বিশেষতঃ, 'ষড়্দর্শনসমুচ্চয়'প্রণেতা জৈন দার্শনিক হরিভদ্র সূরিও ন্যায়-মতকে 'আক্ষপাদমত' * বলিয়া উল্লেখ করিয়াছেন। ইহাতে তিনিও যে ন্যায়দর্শনকার মহর্ষি গোতমকে 'অক্ষপাদ'নামেই জানিতেন তাহা বেশ বুঝা যায়। এই হরিভদ্র সূরি ৫৩৫ বিক্রমাব্দে পঞ্চত্ব প্রাপ্ত হন, কাজেই ইনি বৈক্রম পঞ্চম শতাব্দীর শেষভাগে জন্ম গ্রহণ করিয়াছিলেন বলিয়া অনুমান করা যাইতে পারে। জামনগরবাসী পণ্ডিত হীরালালসম্পাদিত "জৈন-ধর্ম্ম-প্রাচীনেতিহাস"নামক গ্রন্থে ইহার বিবরণ আছে। সুতরাং ন্যায়দর্শনপ্রণেতার নাম যে 'অক্ষপাদ' তাহাতে সন্দেহ করার কোনও কারণ নাই। এ সম্পর্কে কোনরূপ সন্দেহের অবকাশ থাকিলে প্রাচীন ও নব্য নৈয়ায়িকেরা এমন কি, জৈন হরিভদ্র-সূরি, অমরসিংহ, মাধবাচার্য্যপ্রভৃতি দূরদর্শী পণ্ডিতগণ কখনও নির্ব্বিবাদে ইহার উল্লেখ করিয়া যাইতেন না। যাহারা ন্যায়-দর্শনপ্রণেতার 'অক্ষপাদ'নামেও সন্দেহ করিবেন, তাহারা

* "আক্ষপাদমতে দেবঃ সৃষ্টিসংহারকৃচ্ছিবঃ।
বিভুর্নিত্যৈকসর্ব্বজ্ঞো নিত্য-বুদ্ধি-সমাশ্রয়ঃ" ॥ [ ষড়্দর্শনসমুচ্চয়। ]
'আক্ষপাদাঃ নৈয়ায়িকাস্তেষাং মতে' ইত্যাদি —মণিভদ্রটীকা।

সত্যেরই অপলাপ করিবেন মাত্র, কখনও ঐতিহাসিক তথ্য-নির্ণয়ে কৃতকার্য্য হইতে পারিবেন না।

এখন দেখিতে হইবে কাহার নামান্তর 'অক্ষপাদ'। 'অক্ষপাদ' বলিয়া যে 'গোতম'কে ধরা যাইবে তিনিই ন্যায়-দর্শনের বক্তা—এ কথা নিঃসন্দেহে বলা যাইতে পারিবে।

'বাল্মীকিরামায়ণে বালকাণ্ডে ৫০শ সর্গে জানিতে পারা যায়, শতানন্দ * জনকের পুরোহিত ছিলেন। এই শতানন্দ গোতমেরই বংশধর, কারণ, গৌতম ( গোতমের বংশধর ) শতানন্দ জনকের পুরোহিত ছিলেন, ভবভূতির উত্তররামচরিতে † এরূপ উক্তি আছে। এই শতানন্দের পিতা গোতম ও মাতা অহল্যা, রামায়ণে বালকাণ্ডে ৪৮-৫১শ সর্গে এরূপ সংবাদ পাওয়া যায়। শতপথব্রাহ্মণেও ‡ রহূগণের বংশধর গোতম যে বিদেহরাজের কুলপুরোহিত ছিলেন তাহাই বর্ণিত হইয়াছে।

---

* "শতানন্দং পুরস্কৃত্য পুরোহিতমনিন্দিতঃ" ।৬।

"প্রতিগৃহ্য তু তাং পূজাং জনকস্য মহাত্মনঃ" ।৮।

[ বাল্মীকিরামায়ণ, বালকাণ্ড—৫০শ সর্গ। ]

† "গৌতমশ্চ শতানন্দো জনকানাং পুরোহিতঃ" ।

[ উত্তররামচরিত—১ অঙ্ক। ]

‡ "বিদেঘো হ মাধবোঽগ্নিং বৈশ্বানরং মুখে বভার, তস্য গোতমো রাহূগণ ঋষিঃ পুরোহিত আস, তস্মৈ হ স্মামন্ত্র্যমাণো ন প্রতিশৃণোতি তস্মেঽগ্নির্বৈশ্বানরো মুখান্নিষ্পত্যাতাঽ ইতি"।

[ মাধ্যন্দিনীয় শতপথব্রাহ্মণ—১ কাণ্ড, ৪ অধ্যায়। ]

সুতরাং বিদেহরাজ জনকের পুরোহিত শতানন্দ যে অহল্যাপতি রাহূগণ (রহূগণের বংশধর) গোতমেরই পুত্র ছিলেন, তাহা বলা যাইতে পারে। এইরূপে অহল্যাপতির নামই যে গোতম তাহা নির্দ্দেশ করা যায়।

ঋগ্বেদসংহিতার * প্রথম অষ্টকে পঞ্চম অধ্যায়ে ৬২ সূক্তে গোতমের মন্ত্রদ্রষ্টৃত্বে আভাস পাওয়া যায়। অথর্ব্ববেদসংহিতার চতুর্থ কাণ্ডে ষষ্ঠ অনুবাকেও গোতমসম্পর্কে এইরূপ বর্ণনা আছে। ঋগ্বেদসংহিতার প্রথম অষ্টকে পঞ্চম অধ্যায়ে ২১শ বর্গে অনুক্রমণিকার † ব্যাখ্যা করিতে যাইয়া ভাষ্যকার সায়ণাচার্য্যও রহূগণের বংশধর গোতমকেই প্রস্তাবিত সূক্তের ঋষি বা মন্ত্রদ্রষ্টা বলিয়া প্রকাশ করিয়াছেন।

উপনিষদাদি প্রাচীন গ্রন্থে গৌতমেরও উল্লেখ দেখিতে পাওয়া যায়। পাণিনিসূত্র ‡ অনুসারে গোতমের অপত্যই গৌতম।

---

* "সনায়তে গোতম ইন্দ্র নব্যমতক্ষদ্ ব্রহ্ম হরিযোজনায়।
সুনীথায় নঃ শবসান নোধাঃ প্রাতর্মক্ষূ ধিয়াবসুর্জগম্যাৎ"॥
[ ঋগ্বেদসংহিতা—১অ, ৫অ, ৬২ সূক্ত। ]

† "উপপ্রয়ন্তো নব গোতমো রাহূগণো গায়ত্রং স্থিতি।"
[ ঋগ্বেদসংহিতা—১অ, ৫অ, ২১ বর্গ। ]

"রহূগণনামা কশ্চিদ্ ঋষিঃ, তস্য পুত্রো গোতমোঽস্য সূক্তস্য ঋষিঃ"।
[ সায়ণভাষ্য। ]

‡ "ঋষ্যন্ধক-বৃষ্ণি-কুরুভ্যশ্চ"।
[ তদ্ধিতে, পাণিনি—অ ৪, পা ১, সূত্র—১১৪। ]

'গোতম' শব্দের উত্তর 'অপত্য' অর্থে 'অণ্' প্রত্যয় করিলেই 'গৌতম' পদটি নিষ্পন্ন হয়। সুতরাং উপনিষদাদি প্রাচীন গ্রন্থে যে গৌতমের উল্লেখ দেখিতে পাওয়া যায় তাহা বেদ-ব্রাহ্মণাদিগ্রন্থোক্ত রাহূগণ গোতমের বংশধরগণকেই লক্ষ্য করিয়া থাকে। মূল কারণের অভাবে যেমন কার্য্য হইতে পারে না, ঠিক সেইরূপ মূল ঋষি গোতমের অভাবেও 'গৌতম'নামের উপপত্তি হয় না। যেখানেই গৌতমের প্রসঙ্গ আছে সেখানেই গোতমের গোত্রাপত্য বা বংশধর বলিয়া বুঝিতে হইবে। গোতম ছাড়া গৌতমের স্বতন্ত্র অস্তিত্ব স্বীকার করা আকাশকুসুমকল্পনা ভিন্ন আর কিছুই হইতে পারে না।

বৃহদারণ্যক উপনিষদের পঞ্চম অধ্যায়ে সপ্তম ব্রাহ্মণে * যে 'গৌতম' শব্দের উল্লেখ আছে, ভাষ্যকার আচার্য্য শঙ্কর তাহার ব্যাখ্যায় 'গৌতম'শব্দে 'গোতমগোত্রীয়' † বলিয়াই প্রকাশ করিয়াছেন। 'গৌতম' কাহারও নাম নহে, কারণ, এই বৃহদারণ্যক উপনিষদেরই চতুর্থ অধ্যায়ে ‡ দ্বিতীয় ব্রাহ্মণে মূলপুরুষ গোতমেরই উল্লেখ রহিয়াছে।

---

* "স হোবাচ বায়ুর্ব্বৈ গৌতম তৎসূত্রং বায়ুনা বৈ গৌতম সূত্রেণায়ং চ লোকঃ পরশ্চ লোকঃ সর্ব্বাণি চ ভূতানি সন্দৃব্ধানি ভবন্তি"।

[ বৃহদারণ্যকোপনিষদ্—৫ম অধ্যায়, ৭ম ব্রাহ্মণ। ]

† "গৌতমশ্চেতি গোত্রতঃ"।

[ বৃহদারণ্যকোপনিষদ্—৫ অ, ৭ ব্রা—শাঙ্করভাষ্য। ]

‡ "ইমাবেব গোতম-ভরদ্বাজৌ, অয়মেব গোতমঃ, অয়ং ভরদ্বাজ ইতি।" [ বৃহদারণ্যকোপনিষদ্—৪ অ, ২ ব্রা। ]

এইরূপে * ঋগ্বেদাদিগ্রন্থোক্ত রাহূগণ ( রহূগণের বংশধর ) গোতম ও রামায়ণোক্ত অহল্যাপতি অভিন্ন ব্যক্তি হওয়ায় এবং মন্ত্রদ্রষ্টা বলিয়া ইঁহার ঋষিত্ব ও পুরোহিত বলিয়া মহৎ দর্শিত্ব সম্যক্ উপপন্ন হওয়ায় ন্যায়সূত্রের মত দার্শনিক গ্রন্থ রচনা করা এই রাহূগণ অহল্যাপতি গোতমের পক্ষেই সম্ভব, অন্য কোন গোতমের এইরূপ দার্শনিকগ্রন্থপ্রণয়নে প্রমাণ বড় একটা পাওয়া যায় না। ন্যায়দর্শনের প্রণেতা গোতম— গৌতম নহেন। ইনি বেদাদিগ্রন্থোক্ত রাহূগণ ঋষি, আর, ইনিই অহল্যাপতি'।

পরন্তু, ঋগ্বেদাদিগ্রন্থোক্ত রাহূগণ গোতম আর অহল্যাপতি যদি একই ব্যক্তি হন, আর, ঐ রাহূগণকেই যদি ন্যায়দর্শনের বক্তা বলিয়া গ্রহণ করা যায়, তাহা হইলে ন্যায়দর্শনকারকে 'গোতম' বলা যাইতে পারে না, 'গৌতম'ই বলিতে হয়, কারণ, অহল্যা-পতির নাম কোথাও 'গোতম' দেখা যায় না, সর্ব্বত্রেই 'গৌতম'-নামে ইঁহার উল্লেখ দেখিতে পাওয়া যায়। রামায়ণে বালকাণ্ডে ৪৮-৫১শ সর্গে অহল্যাপতির বিশেষ বিবরণ লিপিবদ্ধ আছে। সেখানে তাঁহাকে 'গৌতম'নামেই † কীর্ত্তন করা হইয়াছে।

* "অয়ং চ গোতমঃ পুরোহিতত্বেন সূক্তকর্ত্তৃত্বেন বা ঋগ্বেদ-সংহিতা-তদ্ভাষ্যাথর্ব্ববেদসংহিতা শতপথব্রাহ্মণাদিষু অনেকেষু স্থলেষু উক্ত ইত্যস্য সময়াদিনির্ণয়ে বেদা এব প্রমাণানি" ইত্যাদি।

[ ন্যায়বার্ত্তিক-ভূমিকা—১৮-২৪ পৃষ্ঠা। ]

† "গৌতমস্য নরশ্রেষ্ঠ! পূর্ব্বমাসীন্মহাত্মনঃ।
আশ্রমো দিব্যসংকাশঃ সুরৈরপি সুপূজিতঃ॥

শতানন্দ তাঁহারই পুত্র বলিয়া উত্তররামচরিতে শতানন্দের 'গৌতম' বিশেষণ দেখিয়াই শতানন্দের পিতাকে মূল পুরুষ 'গোতম'রূপে সিদ্ধান্ত করা যায় না। শতানন্দের পিতার নাম 'গৌতম' হইলেও গৌতমের অপত্য শতানন্দের 'গৌতম' বিশেষণটি উপপন্ন হইতে পারে। 'গোতম' শব্দের উত্তর 'অপত্য' অর্থে 'অণ্' প্রত্যয় করিলে যেমন 'গৌতম' পদটী নিষ্পন্ন হইয়া থাকে, ঠিক সেইরূপ 'গৌতম' শব্দের উত্তরও 'অপত্য' অর্থে 'অণ্' প্রত্যয় করিলে 'গৌতম' পদটি নিষ্পন্ন হইতে পারে। সুতরাং অহল্যা-পতির পুত্রকে 'গৌতম' দেখিয়া অহল্যাপতিকে 'গোতম' বলিয়া সিদ্ধান্ত করা কল্পনা বৈ আর কিছুই হইতে পারে না। ঐতিহা-সিক তথ্য নির্ণয় করিতে যাইয়া এরূপ স্বকপোলকল্পনার আশ্রয় লওয়া সঙ্গত বলিয়া মনে হয় না। রাহূগণ ঋষিও মূল পুরুষ গোতমের বংশধর * বলিয়া 'গৌতম'ই হইয়া পড়েন। কাজেই, ন্যায়দর্শনের প্রণেতা মহর্ষি গোতম রামায়ণোক্ত অহল্যাপতি নহেন, বেদাদিগ্রন্থোক্ত রাহূগণ ঋষিও নহেন। অহল্যাপতি

স চাত্র তপ আতিষ্ঠদহল্যাসহিতঃ পুরা।
বর্ষপূগান্যনেকানি রাজপুত্র! মহাযশঃ॥"

[ বাল্মীকিরামায়ণ, বালকাণ্ড—৪৮ সর্গ। ]

* "১। আয়াস্তাঃ, ২। শরদ্বন্তঃ, ৩। কৌমণ্ডাঃ, ৪। দীর্ঘ-তমসঃ, ৫। ঔশনসঃ, ৬। কারেণুপালাঃ, ৭। রাহূগণাঃ, ৮। সোম-রাজকাঃ, ৯। বামদেবাঃ, ১০। বৃহদুক্থাঃ।"

[ বৌধায়নসূত্র-গোতমগণ, ২ অ। ]

বা রাহুগণের 'গোতম' নাম কিছুতেই উপপন্ন হয় না; অথচ ন্যায়দর্শনপ্রণেতার নাম যে 'গোতম'—'গৌতম' নহে, তাহা অবিসংবাদিত সত্য বলিয়া ন্যায়সূচীনিবন্ধের শ্লোকে ও নৈষধ-চরিতের শ্লোকে প্রমাণিত হইয়াছে। অতএব এই মত গ্রহণ করা যায় না।

'রামায়ণাদি বহু গ্রন্থে আমরা অহল্যাপতি ঋষির গৌতম নামে উল্লেখ দেখিলেও এবং এদেশে ঐরূপ সুপ্রসিদ্ধি থাকিলেও মিথিলায় তিনি গোতম নামে প্রসিদ্ধ, ইহাও জানা যায়। বর্ত্ত-মান দ্বারভাঙ্গা ষ্টেশনের ৭ ক্রোশ উত্তরে কামতৌল ষ্টেশন। সেখান হইতে প্রায় চারি ক্রোশ দূরে গোতমের আশ্রম নামে সুপ্রসিদ্ধ একটি স্থান আছে। তত্রত্য বিশেষজ্ঞ পণ্ডিতের কথায় জানা যায় ঐ আশ্রমেই গোতম মুনি তপস্যা করিয়া গোতমী গঙ্গা আনয়ন করেন। তন্মধ্যে যে কূপ আছে, তাহা দেবদত্ত কূপ। এক সময়ে গোতমমুনি পিপাসায় পীড়িত হইয়া দেবগণের নিকটে জলপ্রার্থী হইলে দেবগণ অদূরস্থ কূপকে উদ্ধৃত করিয়া যেদিকে গোতম ঋষি অবস্থান করিতেছিলেন সেই দিক্ দিয়া বক্রভাবে প্রেরণ করেন। এইরূপে কূপ লইয়া দেবগণ জলের দ্বারা গোতম ঋষিকে পরিতৃপ্ত করেন। ঋগ্বেদসংহিতায় এইরূপ বর্ণন আছে। পূর্ব্বোক্ত গোতমের আশ্রমের দুই ক্রোশ দূরে 'আহিরিয়া' নামে প্রসিদ্ধ অহল্যাস্থান আছে। বর্ত্তমান ছাপরা নগরীর সন্নিহিত গঙ্গাতীরেও অহল্যাপতি গোতমের অপর আশ্রম ছিল। কিছু দিন পূর্ব্বে মহর্ষি গোতমের স্মরণার্থ ঐ স্থানে "গোতম-পাঠ-

শালা”নামে একটি পাঠশালা প্রতিষ্ঠিত হইয়াছে। সদাশয় গবর্ণমেন্ট্ ঐ পাঠশালায় মাসিক ৫০৲ টাকা সাহায্য প্রদান করিতেছেন। কিন্তু মিথিলার আশ্রমেই ন্যায়সূত্র রচিত হইয়াছে, মিথিলাতেই ন্যায়সূত্রের প্রথম চর্চ্চা, ইহা মৈথিল পণ্ডিতগণের নানা কারণে বিশ্বাস। ( পূর্ব্বোক্ত গোতমের আশ্রম সম্বন্ধে মৈথিলবার্ত্তা “ভারতবর্ষ” পত্রিকার দ্বিতীয় বর্ষের জ্যৈষ্ঠ সংখ্যায় দ্রষ্টব্য )। বস্তুতঃ ঋগ্বেদসংহিতায় গোতম ঋষির কৃপলাভের কথা আমরা দেখিতেছি। ঐ মন্ত্রের * পূর্ব্বমন্ত্রের

* “জিহ্মং নুনুদ্রেঽবতং তয়া দিশাহ
সিংচন্নুৎসং গোতমায় তৃষ্ণজে।
আগচ্ছংতীমবসা চিত্রভানবঃ
কামং বিপ্রস্য তর্পয়ংত ধামভিঃ” ।১১॥

[ ঋগ্বেদসংহিতা—১ম, ১৪ অ, ৮৫ সূক্ত। ]

সায়ণ-ভাষ্য :—

“মরুতোঽবতং’ উদ্ধৃতং কূপং যস্যাং দিশি ঋষির্ব্বসতি ‘তয়া দিশা’ ‘জিহ্মং’ বক্রং তির্য্যঞ্চং ‘নুনুদ্রে’ প্রেরিতবন্তঃ। এবং কূপং নীত্বা ঋষ্যাশ্রমেঽবস্থাপ্য ‘তৃষ্ণজে’ তৃষিতায় ‘গোতমায়’ তদর্থং ‘উৎসং’ জলপ্রবাহং কূপাদুদ্ধৃত্য ‘অসিঞ্চন্’ আহাবেঽবানয়ন্। এবং কৃত্বা ‘ইম’ এনং স্তোতারং ঋষিং ‘চিত্রভানবো’ বিচিত্রদীপ্তয়স্তে মরুতো‘ঽবসা’ ঈদৃশেন রক্ষণেন সহ ‘আগচ্ছন্তি’ তৎসমীপং প্রাপ্নুবন্তি। প্রাপ্য চ ‘বিপ্রস্য’ মেধাবিনো গোতমস্য ‘কামং’ অভিলাষং ‘ধামভিঃ’ আয়ুষো ধারকৈরুদকৈ ‘স্তর্পয়ন্ত’ অতর্পয়ন্”।

ব্যাখ্যায় সায়ণাচার্য্য পূর্ব্বোক্তরূপ আখ্যায়িকার বর্ণন করিয়াছেন। রাহূগণ গোতম ঐ সূক্তের ঋষি'। *

এই বিবরণে তর্কবাগীশ মহাশয়ও দ্বিবেদী মহাশয়ের মতই অনুসরণ করিতেছেন বলিয়া মনে হয়। তর্কবাগীশ মহাশয়ও রাহূগণ গোতম আর অহল্যাপতি ঋষিকে একই ব্যক্তি বলিয়া ধরিয়া নিতেছেন কিন্তু আবার, 'দ্বিবেদী মহাশয়ের যুক্তির বিচার না করিয়া এখন এই সিদ্ধান্তে বক্তব্য এই যে' ইত্যাদি বাক্যে ন্যায়দর্শনকারের নাম 'গৌতম' বলিয়া স্থির করিতে চেষ্টা পাইয়াছেন।

অতএব দেখা যাইতেছে, তর্কবাগীশ মহাশয় রাহূগণ অহল্যা-পতি মুনিকেই ন্যায়দর্শনের বক্তা বলিয়া স্বীকার করিলেও তাঁহার মতে ইঁহার নাম 'গৌতম, কাজেই দ্বিবেদী মহাশয়ের ন্যায় তিনি ন্যায়দর্শনপ্রণেতাকে 'গোতম' বলিয়া গ্রহণ করিতে প্রস্তুত নহেন। বাস্তবিক, রাহূগণ ঋষিকেই অহল্যাপতি বলিয়া স্বীকার করিলে, আর, অহল্যাপতিকেই ন্যায়দর্শনকার বলিয়া ধরিয়া লইলে ন্যায়দর্শনপ্রণেতার নাম যে 'গৌতম'ই হইয়া পড়ে. 'গোতম' হইতে পারে না তাহাতে কোনরূপ সন্দেহ নাই। এই জন্যই বোধ হয়, তর্কবাগীশ মহাশয় ন্যায়দর্শনকারকে 'গোতম' না বলিয়া 'গৌতম' বলিয়াই প্রচার করিতে চান। তাঁহার এরূপ

* [বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৩-২৪ পৃষ্ঠা ( তর্কবাগীশ। ) ]

সিদ্ধান্তের মূলে স্কন্দপুরাণের একটি শ্লোক * ভিন্ন আর কিছুই নাই। কিন্তু বলা বাহুল্য, এই শ্লোকের পূর্ব্বাপর † উপক্রম উপসংহারের দিকে লক্ষ্য করিলে ইহাতে তেমন আস্থা স্থাপন করা যায় না। গৌতমেশ্বর লিঙ্গসম্পর্কে স্কন্দপুরাণে মাহেশ্বর খণ্ডে কুমারিকাখণ্ডে ৫৫ম অধ্যায়ে বর্ণনা দেখিতে পাওয়া যায়। এই

---

* "অক্ষপাদো মহাযোগী গৌতমাখ্যোঽভবন্মুনিঃ।
গোদাবরীসমানেতা অহল্যায়াঃ পতিঃ প্রভুঃ ॥"
[ স্কন্দপুরাণ, মাহেশ্বরখণ্ড—কুমারিকাখণ্ড—৫৫অ, ৫ শ্লোক। ]

† "সূত উবাচ,—
ইতি বাভ্রব্যবচনমাকর্ণ্য কুরুনন্দনঃ।
প্রাণমন্নারদং ভক্ত্যা বিস্মিতঃ পুলকান্বিতঃ ॥১॥
গুপ্তক্ষেত্রস্য মাহাত্ম্যং শৃণ্বানস্বম্মুখান্মুনে!।
তৃপ্তিং নৈবাধিগচ্ছামি ভূয়স্তদ্ বক্তুমর্হসি ॥৩॥
নারদ উবাচ,—
মহালিঙ্গস্য বক্ষ্যামি মহিমানং কুরূদ্বহ!।
গৌতমেশ্বরলিঙ্গস্য সাবধানঃ শৃণুষ তৎ ॥৪॥
অক্ষপাদো মহাযোগী গৌতমাখ্যোঽভবন্মুনিঃ।
গোদাবরী-সমানেতা অহল্যায়াঃ পতিঃ প্রভুঃ ॥ ৫॥
গুপ্তক্ষেত্রস্য মাহাত্ম্যং স চ জ্ঞাত্বা মহোত্তমম্।
যোগসংসাধনং কুর্ব্বন্নত্র তেপে তপো মহৎ ॥৬॥
যোগসিদ্ধিং ততঃ প্রাপ্য গৌতমেন মহাত্মনা।
তত্র সংস্থাপিতং লিঙ্গং গৌতমেশ্বরসংজ্ঞয়া" ॥৭॥
[ স্কন্দপুরাণ, মাহেশ্বরখণ্ড—কুমারিকাখণ্ড—৫৫ অ। ]

প্রসঙ্গে পঞ্চম শ্লোকে অস্থানে গৌতমের অক্ষপাদ, অহল্যাপতি প্রভৃতি ব্যর্থ বিশেষণের কোনও উপযোগিতা নাই, অথচ এখানে গৌতমের যতগুলি বিশেষণ দেওয়া যাইতে পারে তাহাতে কোনরূপ ত্রুটি করা হয় নাই, কাজেই প্রয়োজন বুঝিয়া নিজের ইষ্ট সিদ্ধ করিবার ইচ্ছায়, পরবর্ত্তী কেহ এই শ্লোকটি এরূপ ভাবে নিবদ্ধ করিয়া রাখিয়াছেন বলিয়াই মনে হয়।

আর, যদি এই শ্লোকটিকেও প্রামাণিক বলিয়াই গ্রহণ করা যায়, তাহা হইলেও গোতমের অপত্য বলিয়া ইঁহার গৌতম নামেরই উপপত্তি হয়। ন্যায়দর্শনকারের অপর নাম 'অক্ষপাদ' হওয়ায় তর্কবাগীশ মহাশয়ের মতে জনকের বংশধর বলিয়া যেমন রাজর্ষি জনক জনক নামে অভিহিত হইতে পারেন, ঠিক তেমনি অক্ষপাদের বংশধর বলিয়া অহল্যাপতি গৌতমও অক্ষপাদ নামে অভিহিত হইতে পারেন। স্কন্দপুরাণের একটি শ্লোকে অহল্যা-পতি গৌতমকে 'অক্ষপাদ' বলাতেই তাঁহাকে ন্যায়দর্শনের বক্তা বলিয়া গ্রহণ করা যায় না। ন্যায়দর্শনকারের নাম অক্ষপাদ গোতম, অক্ষপাদ গৌতম নহে—ইহা আমরা পূর্ব্বেই প্রমাণ করিয়া আসিয়াছি। সুতরাং 'গৌতম' কেহ যদি 'অক্ষপাদ' বলিয়া কোথাও নির্দ্দিষ্ট হইয়া থাকেন, তাহা হইলে তিনি ন্যায়দর্শনকার অক্ষপাদ গোতমের বংশধরই হইতে পারেন, নিজেই ন্যায়দর্শনের প্রণেতা বলিয়া গৃহীত হইতে পারেন না। অহল্যাপতি গৌতম যে গোতমেরই বংশধর তাহা তর্কবাগীশ মহাশয়ও স্বীকার করি-য়াছেন। কাজেই ইঁহাকে ন্যায়দর্শনকার না বলিয়া ন্যায়-

দর্শনকার গোতমের বংশধর বলিলে কোনরূপ আপত্তির কারণ দেখা যায় না। ফলতঃ, ন্যায়দর্শনকার গোতমের বংশধর হইলেই অহল্যাপতি গৌতমকে অক্ষপাদ বলা যাইতে পারে। তাহাতে পূর্ব্বাপর সামঞ্জস্যও রক্ষিত হয়, প্রকৃত তথ্যও উদ্‌ঘাটিত হইয়া থাকে।

নৈষধোক্ত শ্লোকসম্পর্কে তর্কবাগীশ মহাশয় নিতান্ত কষ্ট-কল্পনার আশ্রয় নিয়া ন্যায়দর্শনপ্রণেতাকে 'গৌতম'নামে প্রকাশ করিতে চেষ্টা পাইয়াছেন। তিনি লিখিয়াছেন, ( বাৎ-স্যায়নভাষ্যভূমিকা—২৩ পৃষ্ঠা ) "শ্রীহর্ষ গৌতম বলিয়াও ঐ উপহাস বর্ণন করিতে পারিতেন। কারণ, গৌতম অর্থাৎ গো-শ্রেষ্ঠের বংশধর এই অর্থেও গৌতম বলিয়া চার্ব্বাক ঐ ভাবে উপহাস করিতে পারেন"। কিন্তু বলা বাহুল্য, ঐতিহাসিক হিসাবে কল্পনার কিছুই মূল্য নাই। এরূপ কষ্টকল্পনা করিতে যাওয়া এস্থলে নিষ্প্রয়োজন। 'গোতম' (গোশ্রেষ্ঠ) বলাই 'গৌতম' ( গোশ্রেষ্ঠের বংশধর ) বলা অপেক্ষা সমধিক স্বাভা-বিক ও যুক্তিসঙ্গত। বিশেষতঃ, 'গৌতম' না বলিয়া 'গোতম' বলাতে শ্রীহর্ষ যে ন্যায়সূত্রকারকে 'গোতম' বলিয়াই জানিতেন, তাহাতে কোনরূপ সন্দেহ করার কারণ নাই। এ কথা পরি-শেষে তর্কবাগীশ মহাশয়ও স্বীকার করিতে বাধ্য হইয়াছেন। ষড়্‌দর্শনটীকাকৃৎ বাচস্পতি মিশ্রও ন্যায়সূচীনিবন্ধে যে ভাবে শ্লোক লিখিয়া গিয়াছেন তাহাতে তিনিও যে ন্যায়সূত্রকারকে 'গোতম' বলিয়াই জানিতেন, তাহা সম্যক্ উপপন্ন হইয়া থাকে।

ন্যায়সূচীনিবন্ধোক্ত শ্লোকে 'কুনিবন্ধ-পঙ্ক-মগ্ন' শব্দ ও 'গোতম-সুগবী' শব্দের উল্লেখ আছে। এস্থলে 'গৌতমসুগবী' শব্দ কল্পনারই অবকাশ নাই ; কারণ, তাহাতে শ্লোকের অর্থসঙ্গতিই হইতে পারে না, রূপকোত্থাপিত শ্লিষ্ট ভাবের ভাবনা ভাবিতে পারা যায় না। কাজেই 'গোতম' না বলিয়া 'গৌতম' বলিয়া প্রচার করার চেষ্টা বাড়াবাড়ি মাত্র। ন্যায়সূচীনিবন্ধোক্ত শ্লোক চিন্তা করিলে এরূপ বলা যায় না।

দ্বিবেদী মহাশয়ের রাহূগণ ঋষি অহল্যাপতি—'গৌতম' বলিয়া ন্যায়দর্শনপ্রণেতা 'অক্ষপাদ গোতম' নহেন, কারণ, অহল্যাপতি মুনির 'গোতম' নাম কিছুতেই উপপন্ন হয় না। তর্কবাগীশ মহাশয়ের অক্ষপাদ অহল্যাপতি 'গৌতম'ও 'অক্ষপাদ গোতম' নহেন বলিয়া ন্যায়দর্শনের প্রণেতা হইতে পারেন না। ইঁহাদের সিদ্ধান্তিত অহল্যাপতি গৌতম ন্যায়দর্শনপ্রণেতা মহর্ষি অক্ষপাদ গোতমের বংশধরমাত্র হইতে পারেন।

ইহাতে ডসন সাহেব ও ভট্ট মোক্ষমুলার্ সাহেবের মতও যে বিচারসহ নহে তাহাও বেশ প্রমাণিত হইতেছে।

গোতম—দীর্ঘতমা।

ন্যায়সূত্রপ্রণেতার নাম অক্ষপাদ, ইহা সর্ব্ববাদিসম্মত, কিন্তু অক্ষপাদ শব্দের অর্থ কি, কেনই বা গোতমের অক্ষপাদ নাম হইয়াছিল, তাহা নির্ণয় করিতে না পারিলে ন্যায়সূত্রকারের প্রকৃত নাম যে 'গোতম' 'গৌতম' নহে তাহা সিদ্ধান্তিত হইলেও ইনি কে, কখন কোন্ স্থানে জন্ম গ্রহণ করিয়াছিলেন, ইহা ঠিক করিয়া

বলিবার কোনও উপায় নাই। সুতরাং ঐতিহাসিক হিসাবে সম্প্রতি গোতমের 'অক্ষপাদ' নামসম্পর্কে কারণ অনুসন্ধান করা প্রয়োজন।

দ্বিবেদী মহাশয় 'অক্ষপাদ' শব্দের অর্থসঙ্গতি করিতে গিয়া একটি পৌরাণিক বার্ত্তার * অবতারণা করিয়াছেন। এই বিবরণই 'বাচস্পত্য' † অভিধানে অন্য প্রকারে বর্ণিত আছে। বিশ্বকোষেও ‡ 'বাচস্পত্য'ধৃত বিবরণেরই অনুবাদ করা হইয়াছে মাত্র।

---

* "কদাচিদ্ বেদব্যাসাপরনামধেয়ঃ কৃষ্ণদ্বৈপায়নমহর্ষি গোঁতমেন সঙ্গতঃ ইদমূচে, যদনেন জীবব্রহ্মণো র্ভেদস্তর্কেণ প্রতিপাদিত ইত্যস্য মুখং নাবলোকয়িষ্যামীতি তাবদেব গোতমেন মহর্ষিণা ব্যাসস্যাবলোকনার্থং পাদঃ প্রসারিত ইতি পাদে চক্ষুঃ সঞ্জাতং ততশ্চ ব্যাসো গোতমমক্ষপাদ-নাম্না স্তুতবানিতি পৌরাণিকীং কথাং কথয়ন্তি বৃদ্ধাঃ। ইমামেব কথাং ভঙ্গ্য-ন্তরেণ সমুদ্ধৃত্য বাচস্পত্যে বৃহদভিধানেঽক্ষপাদশব্দে শব্দার্থসমন্বয়ঃ কৃত ইতি।"

[ ন্যায়-বার্ত্তিকভূমিকা—২৪ পৃষ্ঠা। ]

† "অক্ষপাদ—অক্ষং নেত্রং দর্শনসাধনতয়া জাতং পাদেঽস্য। ন্যায়সূত্রকারকে গোতমে মুনৌ। স হি স্বমতদূষকস্য ব্যাসস্য মুখদর্শনং চক্ষুষা ন কর্ত্তব্যমিতি প্রতিজ্ঞায় পশ্চাৎ ব্যাসেন প্রসাদিতঃ পাদে নেত্রং প্রকাশ্য তং দৃষ্টবানিতি পৌরাণিকী কথা"।

[ বাচস্পত্য—অক্ষপাদ শব্দ। ]

‡ "অক্ষে চক্ষুষি জ্ঞানে বা গমনং যস্য, বহুব্রী, অক্ষং দর্শনশক্তিঃ পাদে প্রকাশিতং যস্য"। [ বিশ্বকোষ—অক্ষপাদ শব্দ। ]

'মহর্ষি গোতম ন্যায়সূত্রে যুক্তিতর্কের সাহায্যে জীব ও ব্রহ্মের ভেদ প্রতিপাদন করিয়াছেন। সেই জন্য জীব ও ব্রহ্মের একত্বপ্রতিষ্ঠাতা ' মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস গোতমের মুখ আর দেখিবেন না বলিয়া প্রতিজ্ঞা করেন। ইহাতে মহর্ষি গোতম, বেদব্যাস যাহাতে দেখিতে পারেন তজ্জন্য নিজের পা বাড়াইয়া দেন, পাদে চক্ষু জন্মে, তাহাতে বেদব্যাস 'গোতম'কে 'অক্ষপাদ' বলিয়া প্রশংসা করিতে থাকেন। অতঃপর গোতম অক্ষপাদনামে প্রসিদ্ধি লাভ করেন'।

'গৌতমের অক্ষপাদ নামসম্বন্ধে একটি প্রবাদ প্রচলিত আছে যে, গৌতমের শিষ্য কৃষ্ণদ্বৈপায়ন ব্যাস একসময়ে গৌতমের মতের নিন্দা করায় তিনি ক্রুদ্ধ হইয়া প্রতিজ্ঞা করেন যে, আর এ চক্ষুর দ্বারা উহার মুখ দর্শন করিব না। শেষে বেদব্যাস স্তুতির দ্বারা তাঁহাকে প্রসন্ন করিলে তিনি পূর্ব্ব প্রতিজ্ঞা স্মরণ করতঃ যোগবলে নিজচরণে চক্ষু সৃষ্টি করিয়া তদ্দ্বারা বেদব্যাসকে দর্শন করেন। তখন বেদব্যাস অক্ষপাদনামোল্লেখে তাঁহার স্তুতি করায় তিনি তখন হইতে অক্ষপাদনামে অভিহিত হন। এই প্রবাদের মূলে ঐরূপ ঘটনা আছে কিনা বা থাকিতে পারে কিনা, তাহা বুঝিতে পারি নাই। পণ্ডিত তারানাথ তর্কবাচস্পতি মহাশয়ও বাচস্পত্য অভিধানে ( অক্ষপাদ শব্দে ) পূর্ব্বোক্ত প্রকার প্রবাদের উল্লেখ করিয়া লিখিয়াছেন,—ইহা পৌরাণিক কথা। কিন্তু অশেষশাস্ত্রদর্শী তর্ক-বাচস্পতি মহাশয় অন্যান্য স্থলে পুরাণাদি গ্রন্থের নামাদি উল্লেখ

করিয়াও ঐ স্থলে ঐ কথা কোন্ পুরাণে আছে, তাহার কোনই উল্লেখ করেন নাই। সম্ভবতঃ তিনিও পূর্ব্বোক্ত প্রবাদানুসারে ঐ কথা কোন পুরাণে আছে, ইহা বিশ্বাস করিয়াই ঐ কথা লিখিয়াছেন। কিন্তু কোন প্রবাদই একেবারে নির্ম্মূল হয় না। ঐতিহ্য বা জনশ্রুতির নিরপেক্ষ প্রামাণ্য না থাকিলেও উহার মূল একটা অবশ্যই স্বীকার করিতে হইবে। জিজ্ঞাসার ফলে জানিতে পারিয়াছি যে, * দেবীপুরাণের শুম্ভনিশুম্ভমথন-পাদে গৌতমের অক্ষপাদ নাম ও ন্যায়দর্শন রচনার কারণাদি বর্ণিত আছে। সেখানে বর্ণিত হইয়াছে যে, রজিপুত্রগণের মোহনের জন্য এক সময়ে নাস্তিক্যমতের প্রচার হয়; তাহার ফলে যাগযজ্ঞাদি বিলুপ্ত হইতে থাকে। তখন দেবগণ শিবের আরাধনা করিয়া তাঁহার আদেশে গৌতমের শরণাপন্ন হন। গৌতম তখন নাস্তিক্যমত নিরাসের জন্য যাত্রা করিলে, শিব শিশুরূপে তাঁহার সম্মুখে উপস্থিত হইয়া নাস্তিক্যমতের অনুকূল

---

* "নিখিলশাস্ত্রদর্শী, নানাশাস্ত্রগ্রন্থকার, অক্ষপাদ গৌতমবংশধর, স্বনামখ্যাত পূজ্যপাদ পণ্ডিত শ্রীযুক্ত পঞ্চানন তর্করত্ন মহাশয়কে আমি গৌতমের অক্ষপাদ নামের প্রবাদসম্বন্ধে জিজ্ঞাসা করায় তিনি অনুগ্রহ-পূর্ব্বক প্রাচীন পুস্তক হইতে এই বচনগুলি লিখিয়া পাঠাইয়াছেন। আমি ইহা তাঁহার নিকটেই পাইয়াছি অন্যত্র পাই নাই। এজন্য তাঁহার নিকটে চিরকৃতজ্ঞতা প্রকাশ করিতেছি। তাঁহার মতেও ন্যায়সূত্রকার অহল্যাপতি গৌতম। (দেবীপুরাণের এই অংশ মুদ্রিত হয় নাই।" )

[বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৭ পৃষ্ঠা।]

তর্ক করিতে থাকেন। সপ্তাহকাল বিচারে কাহারও পরাজয় না হওয়ায় গৌতম চিন্তিত হইয়া মৌনভাব অবলম্বন করিলেন। তখন শিব গৌতমকে উপহাস করিয়া বলেন যে,* "হে বেদধর্ম্মজ্ঞ মুনে! মেধাবিন্! তুমি এই ক্ষুদ্র নাস্তিক বালক আমাকে পরাজিত না করিয়া কেন মৌনাবলম্বন করিয়াছ? তুমি কিরূপে সেই বৃদ্ধ, লোকসম্মত বিদ্বান্ নাস্তিকগণকে মহাযুদ্ধে নিরস্ত করিবে? অতএব শীঘ্র পলায়ন কর। তখন গৌতম মুনি তাঁহাকে শিব বলিয়া বুঝিয়া তাঁহার স্তব করিলে শিব তাঁহার প্রার্থনানুসারে তাঁহাকে বৃষবাহনরূপ দর্শন করাইলেন এবং সাধুবাদ করিয়া বলিলেন যে, তুমি তর্ককুশল, তুমি ভিন্ন বাদ-যুদ্ধের দ্বারা আর কে আমাকে সন্তুষ্ট করিতে পারে? আমি তোমার এই বাদের জন্য সন্তুষ্ট হইয়াছি। আমি তোমার নাম ধারণ করিব, তুমি ত্রিনেত্র হইবে।

*ভো মুনে বেদধর্ম্মজ্ঞ কিং তূষ্ণীমাস্যতে চিরং।
মামনির্জ্জিত্য মেধাবিন্ ক্ষুদ্রনাস্তিকবালকং॥
কথন্তু বিদুষো বৃদ্ধান্ নাস্তিকান্ লোকসম্মতান্।
বিজেষ্যসি মহাযুদ্ধে তৎ পলায়স্ব মা চিরম্॥
সাধু গৌতম! ভদ্রস্তে তর্কেষু কুশলো হ্যসি।
ত্বামৃতে বাদযুদ্ধেন কো মাং তোষয়িতুং ক্ষমঃ॥
অনেন তব বাদেন তোষিতোঽহং মহামুনে।
তন্নাম ধারয়িষ্যামি ত্বং ত্রিনেত্রো ভবিষ্যসি॥

শিব যখন এই সকল কথা বলেন, তখন তাঁহার বাহন বৃষ নিজদন্তলিখিত প্রমাণাদি ষোড়শ পদার্থকে প্রদর্শন করতঃ জৃম্ভন করেন। পশ্চাৎ শিবের কৃপা লাভ করিয়া গৌতম মুনি ঐ ষোড়শ পদার্থের ঈক্ষা অর্থাৎ দর্শন করায় তিনি "আন্বীক্ষিকী" নামে বিদ্যা পৃথিবীতে প্রকাশ করেন এবং শিবের আদেশবশতঃ তিনি নাস্তিক্যমতনাশিনী ঐ বিদ্যাকে দশদিনে শিষ্যদিগকে অধ্যয়ন করান। তাহার কিছুকাল পরে বেদব্যাস গুরু গৌতমের আজ্ঞানুসারে সমাবর্ত্তনের পরে গৃহস্থ হইয়া ব্রহ্মসূত্রে তর্কের নিন্দা করেন। তাহা শ্রবণ করিয়া গৌতম, বেদব্যাসের প্রতি ক্রুদ্ধ হইয়া এই চক্ষুর দ্বারা তাহার মুখ দেখিব না, এইরূপ প্রতিজ্ঞা করেন। বেদব্যাসও গুরু গৌতমের ক্রোধবার্ত্তা পাইয়া

---

ইত্যেবং ব্রুবতঃ শম্ভোর্জজৃম্ভে বাহনো বৃষঃ।
দর্শয়ন্ দন্তলিখিতান্ প্রমাণাদীংশ্চ ষোড়শ॥
শম্ভোঃ কৃপামনুপ্রাপ্য যদীক্ষামকরোন্মুনিঃ।
তেন চান্বীক্ষিকীসংজ্ঞাং বিদ্যাং প্রাবর্ত্তয়ৎ ক্ষিতৌ॥
আদেশেন শিবস্যৈব স শিষ্যান্ দশভির্দ্দিনৈঃ।
পাঠয়ামাস তাং বিদ্যাং নাস্তিক্যমতনাশিনীং॥
ততঃ কালেন কিয়তা ব্যাসো গুরুনিদেশতঃ।
সমাবৃত্তো গৃহস্থোঽভূদ্বেদব্যাখ্যান-কোবিদঃ॥
স তর্কং নিন্দয়ামাস ব্রহ্মসূত্রোপদেশকঃ।
তচ্ছ্রুত্বা গৌতমঃ ক্রুদ্ধো বেদব্যাসং প্রতি স্থিতঃ॥
প্রতিজজ্ঞে চ নৈতাভ্যাং দৃগ্ভ্যাং পশ্যামি তন্মুখং।
যঃ শিষ্যো দ্বেষ্টি বৈ তর্কং চিরায় গুরুসম্মতং॥

শীঘ্র গৌতমের নিকটে আসিয়া তাঁহার পাদদ্বয়ে পতিত হইয়া বলেন যে, আমি কুতর্কের নিন্দা করিয়াছি। তখন গৌতম মুনি প্রসন্ন হইয়া পূর্ব্ব প্রতিজ্ঞা স্মরণ করতঃ নিজচরণে চক্ষু স্ফুটিত করেন, তজ্জন্য তিনি অক্ষপাদ নামে অভিহিত হইয়াছেন।"

পূর্ব্বোক্ত বচনগুলির প্রামাণ্যবিষয়ে সন্দেহ থাকিলেও উহাই যে গৌতমের অক্ষপাদ নামাদিসম্বন্ধে পূর্ব্বোক্ত প্রকার প্রবাদের মূল, তাহাতে সন্দেহ করিবার কোন কারণ নাই। সুতরাং ঐ প্রাচীন প্রবাদের মূল পূর্ব্বোক্ত বচনগুলি যে আধুনিক নহে, ইহা বুঝা যায়'।*

যদিও উল্লিখিত পৌরাণিক কথা কোন্ পুরাণে আছে, বাচস্পত্যে তাহার কোনও উল্লেখ নাই, তথাপি ঐতিহাসিক হিসাবে ইহার কোনও মূল্য নাই, এরূপ বলা যায় না, কারণ, স্মরণাতীত কাল হইতেই পণ্ডিতসমাজে ইহা প্রসিদ্ধ আছে, বিশেষতঃ, ন্যায়দর্শনের নিন্দাপ্রসঙ্গেও এই আখ্যায়িকাটি সচরাচর উল্লিখিত হইয়া থাকে—এমন কল্পনা করিয়া যাহারা এই প্রবাদেরও একটা মূল

---

ব্যাসোঽপি ভগবাংস্তস্য গুরোঃ কোপং বিমৃশ্য চ।
আযযৌ ত্বরিতস্তত্র যত্রা ভূদ্গৌতমো মুনিঃ॥
অসকৃদ্দণ্ডবদ্ ভূত্বা পাদয়োঃ প্রণিপত্য চ।
প্রসাদয়ামাস গুরুং কুতর্কো নিন্দিতো ময়া॥
প্রসন্নো গৌতমো ব্যাসে প্রতিজ্ঞাং স্বাঞ্চ সংস্মরন্।
পাদেঽক্ষি স্ফোটয়ামাস সোঽক্ষপাদস্ততোঽভবৎ"॥
[ দেবীপুরাণ—শুম্ভনিশুম্ভমথনপাদ—১৬ অ। ]

* [ বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৬-২৮ পৃষ্ঠা। ]

আছে বলিয়া স্বীকার করিতে চান তাহাদিগকে আমরা বলিতে পারি,—বাস্তবিক, তর্কমাত্রই যে অপ্রতিষ্ঠ এমন কথা বেদব্যাস বলেন নাই। তর্কমাত্রেরই অপ্রতিষ্ঠা হইলে লোকযাত্রাই চলিতে পারে না। বিচারের দ্বারা ধর্ম্মনির্ণয়ের ন্যায় ব্রহ্মনির্ণয় করিতে গেলেও বেদের অবিরোধী তর্কের আবশ্যকতা আছে। বিচার-দ্বারা স্বমত প্রতিষ্ঠা করিতে হইলে তর্ক অবলম্বন না করিয়া চলে না। তর্কমাত্রেরই যদি প্রামাণ্য-সন্দেহ থাকে তাহা হইলে তর্কমাত্রের অপ্রতিষ্ঠাও তর্কের দ্বারা প্রতিপাদন করা যায় না। সুতরাং বেদব্যাস ব্রহ্মসূত্রে * তর্কমাত্রকেই নিন্দা করেন নাই, অসৎ তর্কেরই নিন্দা করিয়াছেন। নাস্তিক হেতুবাদের নিরাস করাই বেদব্যাসের উদ্দেশ্য ছিল, বাস্তবিক, গোতমের ন্যায়মতের নিন্দা করা তাঁহার উদ্দেশ্য ছিল না। ব্রহ্মসূত্রের ভাষ্যকার আচার্য্য শঙ্কর † ও ভামতীকার আচার্য্য বাচস্পতি মিশ্র ‡ প্রভৃতি

---

* "তর্কাপ্রতিষ্ঠানাদপ্যন্যথাহনুমেয়মিতি চেদেবমপ্যবিমোক্ষপ্রসঙ্গঃ"।
[ ব্রহ্মসূত্র—২ অ, ১ পা, ১১ সূত্র। ]

† "তস্মাদ্ ব্রহ্মজিজ্ঞাসোপন্যাসমুখেন বেদান্ত-বাক্য-মীমাংসা-তদবিরোধি-তর্কোপকরণা প্রস্তূয়তে"।
[ শারীরকভাষ্য—১ম সূত্র। ]

‡ "সূত্রতাৎপর্য্যমুপসংহরতি—তস্মাদিতি। বেদান্ত-মীমাংসা তাবৎ তর্ক এব, তদবিরোধিনশ্চ যেহন্যেহপি তর্কা অধ্বরমীমাংসায়াং ন্যায়ে চ বেদ-প্রত্যক্ষাদি-প্রামাণ্য-পরিশোধনাদিষূক্তাস্তে উপকরণং যস্যাঃ সা তথোক্তা"।
[ ভামতী—১ম সূত্র। ]

মনীষিগণও এইরূপ কথাই বলিয়া গিয়াছেন। বস্তুতঃ, সৎ তর্ক যথার্থ জ্ঞানের উপযোগী একথা নব্যন্যায়ের প্রবর্ত্তক উপাধ্যায় গঙ্গেশ 'তত্ত্বচিন্তামণি' গ্রন্থে লিখিয়া গিয়াছেন, পরবর্ত্তী নব্য-ন্যায়ের ব্যাখ্যাকার শিরোমণি, জগদীশ * প্রভৃতি পণ্ডিতেরাও তাহাই সমর্থন করিয়াছেন। মহামহোপাধ্যায় রাখালদাস ন্যায়রত্ন মহাশয় অদ্বৈতবাদ খণ্ডন করিতে গিয়া ঐ সূত্রটিকেই অদ্বৈতমতখণ্ডনে প্রধান অবলম্বন বলিয়া ধরিয়াছেন, কিন্তু তাঁহার ন্যায় সুপণ্ডিত ব্যক্তির পক্ষে উহা কতদূর সঙ্গত হইয়াছে তাহা সুধীগণ বিচার করিয়া দেখিবেন। মহামহোপাধ্যায় পঞ্চানন তর্করত্ন মহাশয়ের মত নানাশাস্ত্রদর্শী জ্ঞানী ব্যক্তিও কেবলনৈয়ায়িক রাখালদাসের ধুঁয়া ধরিয়া 'দ্বৈতোক্তিরত্নাবলি' নামক গ্রন্থে অদ্বৈতমতের নিরাস করিতে চেষ্টা পাইয়াছেন,— ইহা বাস্তবিক দুঃখের বিষয়ই বলিতে হইবে। প্রকৃতপক্ষে ন্যায়মতকে নিন্দা করা বৈদান্তিক বেদব্যাসের উদ্দেশ্য নহে। শাস্ত্রের প্রকৃত মর্ম্ম গ্রহণ করিতে না পারিয়াই নানাজনে নানা কথা বলিয়া থাকেন। বেদব্যাস বাস্তবিক গোতমমতের নিন্দা করেন নাই, নাস্তিকদের উদ্ভাবিত কুতর্কেরই নিন্দা করিয়াছেন। সুতরাং 'বাচস্পত্য' ও তাহার অনুকরণে 'বিশ্বকোষ'ধৃত উক্ত প্রবাদের যে কেন সৃষ্টি হইয়াছিল তাহা নির্ণয় করা কঠিন ব্যাপার বটে।

---

* "সত্তর্কাৎ ব্যাপ্তিপ্রমা"।

[ তত্ত্বচিন্তামণি—দীধিতি—তর্ক—জাগদীশীটীকা। ]

বিশেষতঃ, কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস যিনি সত্যবতীর গর্ভে পরাশরের ঔরসে দ্বীপে জন্ম গ্রহণ করিয়াই * সাঙ্গ বেদাদি শাস্ত্রে স্বতঃ ব্যুৎপন্ন হইয়াছিলেন, যাঁহার গুরুকরণের কোনও প্রয়োজনই হয় নাই, যাঁহারই ঔরসপুত্র ধৃতরাষ্ট্র ও পাণ্ডু, আর, যিনি মহাভারতে বর্ণিত যুধিষ্ঠিরের সময়েও বর্ত্তমান ছিলেন, তিনি বেদ বিভাগ করিতে পারেন, মহাভারত ও ব্রহ্মসূত্র রচনা করিতে পারেন, কিন্তু, রাজর্ষি জনকেরও পূর্ব্বে যে অহল্যাপতি অক্ষপাদ গৌতম ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন, (?) তাঁহার শিষ্য কিরূপে হইতে পারেন তাহা এই প্রবাদের পক্ষপাতী অহল্যাপতির ন্যায়সূত্রকারতার

---

* "শ্রুত্বা তু সর্পসত্রায় দীক্ষিতং জনমেজয়ম্।
অভ্যাগচ্ছদৃষি র্বিদ্বান্ কৃষ্ণদ্বৈপায়নস্তদা ॥১॥
জনয়ামাস যং কালী শক্তেঃ পুত্রাৎ পরাশরাৎ।
কন্যৈব যমুনাদ্বীপে পাণ্ডবানাং পিতামহম্ ॥২॥
জাতমাত্রশ্চ যঃ সদ্য ইষ্ট্যা দেহমবীবৃধৎ।
বেদাংশ্চাধিজগে সাঙ্গান্ সেতিহাসান্ মহাযশাঃ ॥৩॥
যন্নৈতি তপসা কশ্চিন্ন বেদাধ্যয়নেন চ।
ন ব্রতৈর্নোপবাসৈশ্চ ন প্রসূত্যা ন মন্যুনা ॥৪॥
বিব্যাসৈকং চতুর্দ্ধা যো বেদং বেদবিদাং বরঃ।
পরাবরজ্ঞো ব্রহ্মর্ষিঃ কবিঃ সত্যব্রতঃ শুচিঃ ॥৫॥
যঃ পাণ্ডুং ধৃতরাষ্ট্রঞ্চ বিদুরং চাপ্যজীজনৎ।
শান্তনোঃ সন্ততিং তন্বন্ পুণ্যকীর্ত্তির্মহাযশাঃ" ॥৬॥
[মহাভারত-আদিপর্ব্ব-আদিবংশাবতারণপর্ব্ব—৬০ অধ্যায়।]

প্রচারক মহাশয়েরা বলিয়া দিতে পারেন কি? যদি না পারেন, তাহা হইলে কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস ন্যায়সূত্র-কারের শিষ্য বলিয়া যে প্রবাদে স্থান পাইয়াছে ঐ প্রবাদ যে জাল তাহাতে আর সন্দেহ কি? কোনও নৈয়ায়িক ব্রহ্মসূত্র ও তাহার রচয়িতাকে নিন্দা করিবার জন্য অথবা কোনও বৈদান্তিক ন্যায়সূত্র ও তাহার রচয়িতাকে উপহাস করিবার জন্য এরূপ প্রবাদ সৃষ্টি করিয়া থাকিবেন। অহল্যাপতি গৌতম যখন চিরজীবী * নহেন, তখন বহুকাল পরবর্ত্তী কৃষ্ণ-দ্বৈপায়ন বেদব্যাস কিছুতেই তাঁহার শিষ্য হইতে পারেন না।

---

"এবং দ্বৈপায়নো জজ্ঞে সত্যবত্যাং পরাশরাৎ ॥৮৫॥
ন্যস্তো দ্বীপে স যদ্বালস্তস্মাদ্দ্বৈপায়নঃ স্মৃতঃ।
পাদাপসারিণং ধর্ম্মং স তু বিদ্বান্ যুগে যুগে ॥৮৬॥
আয়ুঃ শক্তিঞ্চ মর্ত্ত্যানাং যুগানুগমবেক্ষ্য চ।
ব্রাহ্মণো ব্রাহ্মণানাঞ্চ তথানুগ্রহকাঙ্ক্ষয়া ॥৮৭॥
বিব্যাস বেদান্ যস্মাৎ স তস্মাদ্ ব্যাস ইতি স্মৃতঃ ॥
বেদানধ্যাপয়ামাস মহাভারত-পঞ্চমান্ ॥৮৮॥
সুমন্তুং জৈমিনিং পৈলং শুকঞ্চৈব স্বমাত্মজম্।
প্রভুর্ব্বরিষ্ঠো বরদো বৈশম্পায়নমেব চ" ॥৮৯॥

[মহাভারত-আদিপর্ব্ব-আদিবংশাবতারণপর্ব্ব, ৬৩ অধ্যায়।]

* "অশ্বত্থামা বলির্ব্যাসো হনুমন্তো বিভীষণঃ।
কৃপঃ পরশুরামশ্চ সপ্তৈতে চিরজীবিনঃ" ॥

[ মহাভারত ]

তর্কবাগীশ মহাশয় যে কিরূপে এই প্রবাদটিরও মূল আছে বলিয়া স্বীকার করিয়াছেন, তাহা আমরা বুঝিতে পারিলাম না। তিনি দেবীপুরাণোক্ত বচনগুলির প্রামাণ্য বিষয়ে সন্দেহ করিয়াছেন, কিন্তু, আবার, ঐগুলিকেই কষ্টে স্বষ্টে তিক্ত ভোজনের ন্যায়, 'গৌতমের অক্ষপাদ নামাদি সম্বন্ধে পূর্ব্বোক্ত প্রকার প্রবাদের মূল' বলিয়া গ্রহণ করিয়া বসিয়াছেন। ইহাতে তাঁহার বিচার-বুদ্ধির প্রশংসা করা যায় না। তিনি অহল্যাপতি গৌতমকেই ন্যায়দর্শনের প্রণেতা বলিয়া প্রচার করিতে ব্যস্ত, কাজেই, ঐ শ্লোকগুলি হাজার দোষে দুষ্ট হইলেও তিনি ঐগুলির মায়া কাটাইয়া উঠিতে পারেন নাই—ইহাই আপাততঃ বুঝা যায় না কি ?

দ্বিবেদী মহাশয়ও অন্য প্রকারে এই আখ্যায়িকাটি গ্রহণ করিয়া তাহার সমর্থন করিয়াছেন। 'বাচস্পত্য'ধৃত প্রবাদটির অন্য ভঙ্গীতে বর্ণনা করার যে কি উদ্দেশ্য তাহা দ্বিবেদী মহাশয়ই বলিতে পারেন। তাঁহার এরূপ বর্ণনার মূলে কোনরূপ প্রমাণ নাই, এই বর্ণনার কোনও সার্থকতা আছে বলিয়াও মনে হয় না। রাহুগণ অহল্যাপতি গোতম ও ব্যাসের যে একত্র মিলন সম্পূর্ণ অসম্ভব তাহা বলাই বাহুল্য, পূর্ব্বেই ইহা প্রতিপাদিত হইয়াছে। এখন জানা আবশ্যক, ব্যাস গোতমের মুখ দেখিবেন না বলায় গোতম তাঁহার পা বাড়াইবেন কেন, আর, পায়ে চক্ষুই বা হইবে কেন ? এরূপ অসম্বদ্ধ বাক্য প্রবাদ-বাক্য না হইয়া প্রলাপ-বাক্য হওয়াই কি যুক্তিসঙ্গত নহে ? পায়ে চক্ষু হইলেই

তাহাকে মুখ বলা যায় না, আর, এক ব্যক্তির পায়ে চক্ষু থাকাটা অপর ব্যক্তির দেখার কারণও হইতে পারে না।

বোধ হয়, 'বাচস্পত্য'ধৃত পৌরাণিক কথা অবলম্বন করিয়াই বেদান্ত দর্শনের ইতিহাসে ব্যাসকে ন্যায়দর্শনকার গোতমের শিষ্য বলা হইয়াছে। *

তর্কবাগীশ মহাশয় মহামহোপাধ্যায় পঞ্চানন তর্করত্ন মহাশয়ের উপর বরাত দিয়া দেবীপুরাণের (?) নামে যে কতকগুলি শ্লোক উদ্ধৃত করিয়াছেন, তাহাতে ন্যায়সূত্রকারের 'অক্ষপাদ' নামের কারণ বর্ণিত আছে। ঐ শ্লোকগুলি মুদ্রিত দেবীপুরাণে পাওয়া যায় না। তর্করত্ন মহাশয় প্রাচীন হস্ত-লিখিত গ্রন্থ দেখিয়া ঐগুলি পাঠাইয়াছেন বলিয়াই তর্কবাগীশমহাশয় লিখিয়াছেন, কিন্তু, আশ্চর্য্য—তর্করত্ন মহাশয়েরই সম্পাদিত মুদ্রিত দেবীপুরাণেও ঐ শ্লোকগুলি স্থান পায় নাই কেন, তাহা আমরা কিছুতেই বুঝিয়া উঠিতে পারিলাম না। তর্করত্ন মহাশয়ের মতে ন্যায়সূত্রকারের নাম 'গৌতম', 'গোতম' নহে, কাজেই তাঁহার আবিষ্কৃত দেবীপুরাণের শ্লোকগুলিতে সর্ব্বত্রই 'গৌতম' পদের উল্লেখ থাকিবে, ইহাতে আর আশ্চর্য্য কি ? তর্কবাগীশ মহাশয়ও 'গৌতম' নামেরই পক্ষপাতী বলিয়া তথাকথিত দেবীপুরাণোক্ত এই বিবরণটি প্রামাণরূপে গ্রহণ করিয়া থাকিবেন।

---

* "ন্যায়দর্শনকার গোতমের শিষ্য ব্যাস—এইরূপ একটা কথা আছে।"

[ বেদান্ত দর্শনের ইতিহাস—১২ পৃষ্ঠা। ]

কিন্তু, ঐ বিবরণ কতটা প্রামাণিক তাহা বলা যায় না। আমরা ঐ বিবরণে মোটেই শ্রদ্ধা প্রকাশ করিতে পারি না। কারণ, ইহার কিছুমাত্র মূল আছে বলিয়া কোনরূপ প্রমাণ পাওয়া যায় না। যে তর্করত্ন মহাশয় ঐ বিবরণের আবিষ্কারক তিনিও তাঁহারই সম্পাদিত, মুদ্রিত দেবীপুরাণে এ সংবাদ লিপিবদ্ধ করেন নাই। তর্কবাগীশ মহাশয়ও এ পর্য্যন্ত ইহার কোনও খোঁজ পান নাই। আমরাও বহু অনুসন্ধান করিয়া ইহার খবর কিছুই পাইলাম না। অন্য কোনও নৈয়ায়িক, দার্শনিক বা ঐতিহাসিকও এ সম্পর্কে অদ্যাপি কিছুই বলেন নাই। কাজেই ইহাতে যে কি রহস্য নিহিত আছে তাহা উদ্ঘাটন করা আমাদের অসাধ্য। সুতরাং, ঐ বিবরণ সত্য বলিয়া তর্ক-বাগীশ মহাশয় গ্রহণ করিলেও আমরা তাহা পারিলাম না, এজন্য দুঃখিত হওয়া ভিন্ন আমাদের আর কি বলিবার আছে? বিশেষতঃ, উদ্ধৃত শ্লোকগুলি যেরূপ ভাষায় লিখিত ও যেরূপ কোথাও সুসম্বদ্ধ কোথাও বা অসম্বদ্ধ, তাহাতে প্রয়োজন বুঝিয়া পরবর্ত্তী কেহ এগুলি রচনা করিয়াছেন বলিয়াই মনে হয়। ঐ সব শ্লোকেও বেদব্যাসকে ন্যায়সূত্রকারের শিষ্য বলা হইয়াছে, কিন্তু, সত্যবতী ও পরাশরের পুত্র 'বেদব্যাখ্যানকোবিদ' 'ব্রহ্ম-সূত্রোপদেশক' ব্যাস যে রাজর্ষি জনকের পুরোহিত শতানন্দের পিতা অহল্যাপতি গৌতমের শিষ্য হইতেই পারেন না, তাহা অবিসংবাদিত সত্য। কাজেই, শ্লোকগুলিও 'বাচস্পত্য'ধৃত প্রবাদের ন্যায় জাল ভিন্ন আর কিছুই নহে।

পক্ষান্তরে, ঐ শ্লোকগুলির সহিত পূর্ব্বোক্ত স্কন্দপুরাণের শ্লোকটিরও বিরোধ দেখা যায়। স্কন্দপুরাণের শ্লোকটি যদি প্রক্ষিপ্ত না হয় তাহা হইলে দেবীপুরাণোক্ত ঐ শ্লোকগুলিতে ন্যায়সূত্রকারকে বেদব্যাসের গুরু বলিয়া নির্দ্দেশ করায় অহল্যা-পতি গৌতম যেমন বেদব্যাসের গুরু হইতে পারেন না, ঠিক তেমনি দেবীপুরাণোক্ত ঐ শ্লোকগুলিকেও প্রামাণিক বলিয়া স্বীকার করিলে অহল্যাপতি গৌতমকে আর ন্যায়সূত্রের বক্তা বলা যাইতে পারে না, কাজেই স্কন্দপুরাণের বচনটি ও দেবীপুরাণোক্ত বচনগুলি সমস্তই নির্ম্মূল বলিতে হয়। কোনও ধূর্ত্ত ব্যক্তি বচনগুলি রচনা করিয়া পুরাণের নামে বাজারে চালাইতে ব্যস্ত—ইহাই আপাততঃ বুঝা যায় না কি ?

আমার পূজ্যপাদ অধ্যাপক ঢাকা সুবর্ণগ্রাম কৃষ্ণপুরা নিবাসী প্রথিতনামা নৈয়ায়িক শ্রীযুক্ত রামকৃষ্ণ তর্কতীর্থ ভট্টাচার্য্য মহাশয়ও তাঁহার 'কুসুমাঞ্জলি সৌরভ' নামক গ্রন্থের ভূমিকায় দেবীপুরাণোক্ত ঐ সংবাদের মূলে সন্দেহ প্রকাশ করিয়াছেন। তিনি লিখিয়াছেন,—"মহর্ষি অক্ষপাদ গোতম ন্যায় দর্শনের রচয়িতা। দেবীপুরাণে * বর্ণনা দেখিতে পাওয়া যায় যে নাস্তিক

* [ পূজ্যপাদ অধ্যাপক মহাশয় দেবীপুরাণ দেখিয়া এই কথা লিখিয়াছেন বলিয়া মনে হয় না। মহামহোপাধ্যায় ফণিভূষণ তর্কবাগীশ মহাশয়ের গ্রন্থে ঐ বিবরণ লিপিবদ্ধ দেখিয়াই ইহাতে সন্দেহ প্রকাশ করিয়াছেন মাত্র। কাজেই, 'দেবীপুরাণে বর্ণনা দেখিতে পাওয়া যায়'—এই কথা বলায়, তিনিও দেবীপুরাণে এইরূপ বর্ণনা দেখিতে

বালকরূপী মহাদেবের সহিত মহর্ষির বিচার হইয়াছিল, ঐ বিচারে সন্তুষ্ট হইয়া মহাদেব নিজের বাহন বৃষের দ্বারা মহর্ষির নিকটে ন্যায়শাস্ত্র প্রথম প্রকাশ করিয়াছিলেন। দেবীপুরাণের এই সংবাদ প্রক্ষিপ্ত না হইলে মহর্ষিকে ন্যায়দর্শনের প্রচারক বলিতে হয়, কিন্তু মহর্ষি ন্যায়দর্শনের বক্তা, পূর্ব্বাচার্য্যপরম্পরা এইরূপ প্রসিদ্ধি।"

উল্লিখিত প্রবাদ ও দেবীপুরাণাদির সত্যাসত্যে আমাদের কিছুই আসে যায় না। ন্যায়সূত্রকারের নাম 'অক্ষপাদ' ছিল, ইহাই যথেষ্ট, কেন অক্ষপাদ নাম হইয়াছিল তাহা এস্থলে বড় একটা অপেক্ষিত নহে, এরূপ ভাব যদি কেহ পোষণ করিতে ইচ্ছা করেন তাহা হইলেও নিস্তার নাই, কারণ, 'অক্ষপাদ' শব্দে কি বুঝায়, কেনই বা ন্যায়সূত্রকারের নাম 'অক্ষপাদ' হইয়াছিল, তাহা নির্ণয় করিতে না পারিলে কে, কখন, কোথায় ন্যায়সূত্র রচনা করিয়াছিলেন, তাহার কিছুই বলা যাইতে

---

পাইয়াছেন বলিয়া মনে করিবার কোনও কারণ নাই। যদি তিনিও দেবীপুরাণ দেখিয়াই এই কথা লিখিতেন, তাহা হইলে বোধ হয় আমরাও ইহার একটা খোঁজ পাইতাম। তিনি যখন রাজসাহী রাণী হেমন্তকুমারী সংস্কৃত কলেজে ন্যায় শাস্ত্রের অধ্যাপক, তখন 'কুসুমাঞ্জলি-সৌরভ' লিখিত ও মুদ্রিত হয়, আমি তখন তাঁহার ছাত্র ও তাঁহার এক সঙ্গে থাকিতাম, কিন্তু দেবীপুরাণে তিনি ঐ বিবরণ পাইয়াছেন বলিয়া কখনও বলিতে শুনি নাই, তর্কবাগীশ মহাশয়ের গ্রন্থখানাই তাঁহার কাছে দেখিয়াছি, হস্তলিখিত কোনও দেবীপুরাণ দেখি নাই। ]

পারিবে না, ঐতিহাসিক তথ্যও আবিষ্কৃত হইবে না। অতএব, এ সম্পর্কে উদাসীন থাকিলে কিছুতেই চলিবে না।

'অক্ষ ( নেত্র ) জন্মিয়াছিল পাদে ইহার'—এই ব্যুৎপত্তিতে 'অক্ষপাদ' শব্দ নিষ্পন্ন হইয়াছে বলিয়া 'বাচস্পত্য'ধৃত পৌরাণিক কথায় পাওয়া যায়। দেবীপুরাণোক্ত শ্লোকেও বলা হইয়াছে, 'পাদে অক্ষি স্ফুটিত করিয়াছিলেন' বলিয়াই ন্যায়সূত্রকারের 'অক্ষপাদ' নাম হয়। কিন্তু, ক্লীবলিঙ্গ 'অক্ষ'শব্দ * ইন্দ্রিয়বাচী। নেত্রপর্য্যায় শব্দের মধ্যে 'অক্ষ' শব্দের উল্লেখ দেখা যায় না। কাজেই, 'অক্ষ ( নেত্র ) জন্মিয়াছিল পাদে ইহার'—এই ব্যুৎপত্তিতে 'অক্ষপাদ' শব্দ নিষ্পন্ন হইয়াছে, এরূপ মনে করিয়া 'বাচস্পত্য'ধৃত পৌরাণিক কথাকে সত্য বলিয়া গ্রহণ করা যাইতে পারে না। ইহা যদি কাদম্বরীর ন্যায় কথাই (উপন্যাস) হয়, তাহা হইলে ইহা দ্বারা ন্যায়সূত্রকারের 'অক্ষপাদ' নামে প্রমাণ দেওয়া চলে কি ? যদি বা 'অক্ষ' শব্দের 'নেত্র' অর্থই ধরিয়া লওয়া যায়, তাহা হইলেও এস্থলে ব্যধিকরণ বহুব্রীহির আশ্রয় নিতে হয়, কিন্তু পাণিনির মতে যেখানে সেখানেই ব্যধিকরণ বহুব্রীহি করা চলে না, তাহার একটা বাঁধাবাঁধি নিয়ম আছে, † সুতরাং কোন প্রকারেই 'বাচস্পত্য'ধৃত ঐ আখ্যা-

* "অক্ষম্—ইন্দ্রিয়ম্ সৌবর্চ্চলম্ তুত্থম্ ইতি মেদিনী"।

[অক্ষশব্দ—শব্দকল্পদ্রুম ।]

† জ্ঞাপকাধীন ব্যধিকরণ বহুব্রীহি কদাচিৎ হয়। এসম্পর্কে পাণিনির কোনও সূত্র নাই।

য়িকাকে ঐতিহাসিক তথ্য বলিয়া গ্রহণ করা যায় না, 'কথা' মাত্র বলা যাইতে পারে। এই আখ্যায়িকাদ্বারা ন্যায়সূত্রকারের অক্ষপাদ নাম সিদ্ধ হয় না। বিশ্বকোষে বর্ণিত 'অক্ষপাদ' শব্দের ব্যুৎপত্তি সম্পর্কেও এই একই কথা খাটে। কাজেই, উক্ত পৌরাণিক কথার যে কোন মূল নাই, তাহাতে আর সন্দেহ কি? দেবীপুরাণোক্ত সংবাদে যে ব্যুৎপত্তিতে 'অক্ষপাদ' শব্দ নিষ্পন্ন করা হইয়াছে তাহাতে 'পাদাক্ষ'—এইরূপ পদই নিষ্পন্ন হইতে পারে, 'অক্ষপাদ' পদ নিষ্পন্ন হয় না, কারণ, যিনি পাদে অক্ষি ( চক্ষু ) স্ফুটিত করিয়াছিলেন তিনি পাণিনির মতে 'পাদাক্ষ'ই হইতে পারেন, কিরূপে 'অক্ষপাদ' হইয়া পড়িলেন, তাহা কোনও বৈয়াকরণ বলিয়া দিতে পারেন কি? অতএব দেখা যাইতেছে, দেবীপুরাণোক্ত সংবাদেও ন্যায়সূত্রকারের নাম 'অক্ষপাদ' হইতে পারে না। কাজেই, এই সংবাদেরও যে কোন মূল নাই তাহা বলাই বাহুল্য।

এখন দেখা আবশ্যক, 'অক্ষপাদ' শব্দের বাস্তবিক অর্থ কি? কোন্ গোতমকে এই অর্থে লক্ষ্য করিতে পারে? পুংলিঙ্গ 'অক্ষ' শব্দের অনেক অর্থ আছে। তাহার মধ্যে 'শব্দরত্নাবলী' * নামক গ্রন্থে 'জাতান্ধ' ও 'গরুড়' অর্থে 'অক্ষ' শব্দের অভিধান পাওয়া যায়। মৎস্যপুরাণের ৪৮শ অধ্যায়ে এক গোতমের কথা আছে। ইনি বৃহস্পতির অভিশাপে 'দীর্ঘতমা' নামক

* "অক্ষঃ ( পুং )—জাতান্ধো গরুড় ইতি শব্দরত্নাবলী"।
[ শব্দকল্পদ্রুম—অক্ষশব্দ ]

ঋষিরূপে জন্ম গ্রহণ করেন। ইনি উশিজ ঋষির পত্নী মমতার গর্ভজাত সন্তান। অন্ধ ছিলেন বলিয়া ইঁহার নাম ছিল দীর্ঘতমা। পরে সুরভির প্রসাদে দীর্ঘতমার তমরাশি নাশ পায়, সুতরাং তাঁহার নাম গোতম।* এই দীর্ঘতমা গোতমের উৎপত্তিসম্পর্কে মহাভারতে আদিপর্ব্বে ১০৪।১০৫ অধ্যায়েও এরূপ বর্ণনা দেখিতে পাওয়া যায়। এই দীর্ঘতমা অন্ধ হইয়া জন্মিয়াছিলেন, সুতরাং ইনি 'জাতান্ধ' বলিয়া 'অক্ষ' নামে অভিহিত হইতে পারেন। পরে সুরভির অনুগ্রহে ইনি চক্ষুষ্মান্ হইয়াছিলেন, নিজের পুত্র কাক্ষীবানের সহিত গৃহ ত্যাগ করিয়া বহুকাল তপস্যায় নিযুক্ত থাকিয়া পরিশেষে ব্রহ্মলাভ করিতে পারিয়াছিলেন। ন্যায়সূত্রের ন্যায় দার্শনিক গ্রন্থ রচনা করা ইহাঁর পক্ষে অসম্ভব নহে। গভীরতমসাচ্ছন্ন ছিলেন বলিয়া যে অন্ধের নাম দীর্ঘতমা হইয়াছিল তাঁহার তমরাশি ('অ'কারান্ত

---

* "আয়ুষ্মাংশ্চ বপুষ্মাংশ্চ চক্ষুষ্মাংশ্চ ততোঽভবৎ ॥৮৩॥
গোঽভ্যাহতে তমসি বৈ গোতমস্ত ততোঽভবৎ।
কাক্ষীবাংস্তু ততো গত্বা সহ পিত্রা গিরিব্রজম্ ॥৮৪॥
দৃষ্ট্বা স্পৃষ্ট্বা পিতুঃ স বৈ হ্যপবিষ্টশ্চিরন্তপঃ।
ততঃ কালেন মহতা তপসা ভাবিতস্তু সঃ ॥৮৫॥
বিধূয় মাতৃজং কায়ং ব্রাহ্মণ্যং প্রাপ্তবান্ বিভুঃ।
ততোঽব্রবীৎ পিতা তং বৈ পুত্রবানস্ম্যহং ত্বয়া ॥৮৬॥
সৎপুত্রেণ তু ধর্ম্মজ্ঞ! কৃতার্থোঽহং যশস্বিনা।
মুক্তাত্মানং ততোঽসৌ বৈ প্রাপ্তবান্ ব্রহ্মণঃ ক্ষয়ম্" ॥৮৭॥
[ মৎস্যপুরাণ—৪৮ অ। ]

'তম শব্দ ) যখন সুরভি ( গো ) কর্ত্তৃক বিধ্বস্ত হইল, তখন তাঁহাকে 'গোতম' ( গো-কর্ত্তৃক তম অভ্যাহত হইয়াছিল যাঁহার তিনি ) বলিতে কোনরূপ আপত্তির কারণ দেখা যায় না। 'দীর্ঘতমাঃ' এই নামের সহিত সাহচর্য্য রক্ষা করিবার জন্য ইহাঁকে 'গোতম' না বলিয়া 'গোতমাঃ' ( 'গোতমস্' শব্দের প্রথমার একবচন ) বলাই সঙ্গত এরূপ মনে করার পক্ষেও যুক্তি কিছুই নাই। 'তমস্' ( 'স্ কারান্ত ) শব্দ যেমন অজ্ঞান, অন্ধকার প্রভৃতি অর্থে ব্যবহৃত হইয়া থাকে, ঠিক তেমনি 'তম'* ( 'অ'কারান্ত ) শব্দও অজ্ঞান, অন্ধকার প্রভৃতি অর্থে প্রযুক্ত হইতে পারে। পূর্ব্বোক্ত মৎস্যপুরাণের বচনে ছন্দের অনু-রোধে 'তম' শব্দের পরিবর্ত্তে 'তমস্' শব্দের প্রয়োগ দেখিয়াই শব্দটি বাস্তবিক 'গোতমস্' 'গোতম' নহে, এরূপ সিদ্ধান্তে উপনীত হওয়া আর দীর্ঘতমার গোতম নামটিই কল্পিত বলিয়া মনে করা যাইতে পারে না, কারণ একটু প্রণিধান করিয়া দেখিলে ইহাই প্রতীত হয় যে, দীর্ঘতমাকে 'গোতমাঃ' না বলিয়া 'গোতম' বলায় 'গোতম'ই যে উঁহার প্রকৃত নাম নহে—নামের আভাস মাত্র—ইহা কিছুতেই সূচিত হয় না, বরং, ইঁহার বাস্ত-বিক নাম যে 'গোতম','গোতমাঃ' বা 'গৌতম' হইতেই পারে না তাহাই পূর্ব্বোক্ত মৎস্যপুরাণের বচনে সম্যক্ ব্যুৎপাদিত হইয়া থাকে। দীর্ঘতমার ব্যুৎপন্ন নাম গোতম, কাজেই, এই 'গোতম'

* "তমঃ ( ক্লীব )—অন্ধকার ইতি শব্দরত্নাবলী"

[ শব্দকল্পদ্রুম—'তম' শব্দ। ]

নামে সন্দেহ করার অবকাশমাত্রই নাই। দীর্ঘতমার নাম গোতম, জাতান্ধ বলিয়া তাঁহাকে 'অক্ষ'ও বলা যাইতে পারে. বহুকাল তপস্যা করিয়া পরিশেষে ব্রহ্মলাভ করিয়াছিলেন বলিয়া ন্যায়দর্শনের মত মোক্ষশাস্ত্রের বক্তা হওয়াও ইঁহার পক্ষে সম্পূর্ণ ই সম্ভব। বিশ্ব-বিশ্রুতকীর্ত্তি নৈয়ায়িক দীধিতিকার রঘুনাথ শিরোমণি 'কাণ' ( এক চক্ষুহীন ) ছিলেন বলিয়া যেমন 'কাণ-ভট্ট' নামে অভিহিত হইতে পারেন, দীর্ঘতমাঃ গোতমও ঠিক তেমনি 'অক্ষ' (জাতান্ধ) ছিলেন বলিয়া 'অক্ষপাদ' নামে অভি-হিত হইতে পারেন। আচার্য্য, ভট্ট, পাদ প্রভৃতি শব্দ মান্য ব্যক্তির নামের উত্তরই সচরাচর ব্যবহৃত হইতে দেখা যায়। শঙ্করাচার্য্যের নাম প্রকৃত পক্ষে 'শঙ্কর', 'আচার্য্য' নামের অংশ নহে, কুমারিলভট্টের নাম প্রকৃত পক্ষে 'কুমারিল,' 'ভট্ট' নামের অংশ নহে, প্রশস্তপাদের নাম প্রকৃতপক্ষে 'প্রশস্ত', 'পাদ' নামের অংশ নহে। কাহারও নামে 'আচার্য্য', কাহারও 'ভট্ট', কাহারো বা 'পাদ' শব্দের দ্বারা প্রসিদ্ধি, কাজেই 'কাণভট্টের' পরিবর্ত্তে 'কাণপাদ', 'কুমারিলভট্টের' পরিবর্ত্তে 'কুমারিলাচার্য্য', 'শঙ্করা-চার্য্যের' পরিবর্ত্তে 'শঙ্করভট্ট', 'প্রশস্তপাদের' পরিবর্ত্তে 'প্রশস্ত ভট্ট' কেন বলা যাইতে পারে না, এমন প্রশ্ন যেমন অস্বাভাবিক, ঠিক তেমনি 'অক্ষপাদের' নাম 'অক্ষাচার্য্য', 'অক্ষভট্ট' প্রভৃতি না হইয়া 'অক্ষপাদ' কেন হইল—এমন প্রশ্নও হইতে পারে না। 'প্রবররত্ন' গ্রন্থে আঙ্গিরসগণে গৌতম বর্গে 'প্রশস্ত' * নামক ঋষির কথা

* "প্রশস্তস্য ঋষিত্বং প্রবররত্নগ্রন্থে আঙ্গিরসগণে গৌতমবর্গে পঠিতত্বাদপি বোধ্যম্।" [ বৈশেষিকদর্শনভূমিকা—( ঢুণ্ডিরাজ। ) ]

আছে। এই প্রশস্ত ঋষিই কণাদোক্ত বৈশেষিকদর্শনের ভাষ্যকার প্রশস্তপাদ। এই 'প্রশস্ত' ঋষি যেমন 'প্রশস্তপাদ' নামে প্রসিদ্ধ, ঠিক তেমনি দীর্ঘতমাঃ গোতম 'অক্ষ' ( জাতান্ধ ) ঋষিও 'অক্ষপাদ' নামে প্রসিদ্ধ, ইহা অবিসংবাদিতরূপেই বলা যাইতে পারে। প্রশস্ত ঋষির 'প্রশস্তদেব', 'প্রশস্তকর' নামেও প্রসিদ্ধি আছে। এই জন্য প্রশস্তদেবাচার্য্য ও প্রশস্তকরাচার্য্য বলিলেও প্রশস্তপাদকেই বুঝাইয়া থাকে। বৈশেষিকদর্শনের গ্রন্থে এইরূপ প্রয়োগও পাওয়া যায়। পিতৃচরণ, গুরুচরণ প্রভৃতি প্রয়োগের ন্যায় 'অক্ষচরণ' * এইরূপ প্রয়োগও আছে। কাজেই, 'পাদ' শব্দ যে 'অক্ষ' এই নামের উত্তরই মান্যার্থে প্রযুক্ত, 'অক্ষপাদ' নামের অংশবিশেষ নহে, তাহা বলাই বাহুল্য। দীধিতিকারের ন্যায় নৈয়ায়িক 'কাণ' (এক চক্ষুহীন) রঘুনাথ শিরোমণিকে 'কাণভট্ট' না বলিয়া শুধু 'কাণ' বলা যেমন সুরুচিবিরুদ্ধ, বৈশেষিকদর্শনের ভাষ্যকার 'প্রশস্ত' ঋষিকে 'প্রশস্তপাদ' না বলিয়া শুধু 'প্রশস্ত' বলা যেমন কুরুচিরই পরিচায়ক, ঠিক সেইরূপ 'অক্ষ' ( জাতান্ধ ) দীর্ঘতমাঃ গোতম ঋষিকেও কেবল 'অক্ষ' না বলিয়া 'অক্ষপাদ' বলাই যুক্তিসঙ্গত। এই জন্য দীর্ঘতমাঃ গোতমের নাম 'অক্ষপাদ' আর, এই জন্যই ইনি ন্যায়সূত্রপ্রণেতা বলিয়া নিশ্চিত। ন্যায়-সূত্রকারের সর্ব্ববাদিসম্মত নাম 'অক্ষপাদ গোতম', আর, দীর্ঘতমাঃ ঋষিরও যখন 'গোতম' ও 'অক্ষপাদ' নাম সম্যক্ ব্যুৎপন্ন, তখন

---

*। "কণভক্ষম্ অক্ষচরণং জৈমিনিকপিলৌ পতঞ্জলিং চ নুমঃ"।

[ মহাভারতটীকা—মঙ্গলাচরণ—( নীলকণ্ঠ। ) ]

এই দীর্ঘতমাই যে ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন, তাহাতে আর সন্দেহ কি ? এই দীর্ঘতমাও মূল পুরুষ গোতমের বংশধর বলিয়া 'গৌতম', 'গোতম' নহেন, এরূপ মনে করার কোনও কারণ নাই, কেন না, গো ( সুরভি ) কর্ত্তৃক ইহাঁর তমরাশি অভ্যাহত হইয়াছিল বলিয়াই ইঁহার নাম 'গোতম' রূপে ব্যুৎপন্ন। গোতমের বংশধর বলিয়া অহল্যাপতি যেরূপ গৌতম হইতে পারেন সেইরূপ ব্যুৎপত্তিতে ইহাঁকেও 'গৌতম' বলিয়া কল্পনা করার কোন অবকাশই নাই। ইহাঁর 'গোতম' নামের কোন-রূপ ব্যুৎপত্তি যদি মৎস্যপুরাণে না থাকিত তাহা হইলে একবার 'গোতম' ও গৌতম' নিয়া টানাটানি করা চলিত, কিন্তু মৎস্য-পুরাণেই ইহাঁর 'গোতম' নাম সম্পর্কে স্পষ্ট ব্যুৎপত্তির উল্লেখ থাকায় মূল পুরুষ গোতমের বংশধর হইলেও অন্য প্রকার ব্যুৎ-পত্তিতে ইহাঁকে 'গৌতম' বলিয়া কল্পনা করা যাইতে পারে না। গোতমগণের দশটি শাখার মধ্যে রাহূগণ সপ্তম শাখা, আর, দীর্ঘতমাঃ চতুর্থ শাখা। সুতরাং রাহূগণ ও দীর্ঘতমাঃ ভিন্ন ভিন্ন ব্যক্তি বলিয়া রাহূগণ অহল্যাপতি গৌতম ও দীর্ঘতমাঃ গোতম যে এক ব্যক্তি নহেন, তাহাও নিশ্চিত। এইরূপে, দীর্ঘতমাঃ গোতম রাহূগণ অহল্যাপতি গৌতমের পূর্ব্ববর্ত্তী বলিয়াও নির্ণীত হইতে পারেন, কারণ, মূল পুরুষ গোতমের দশটি শাখার মধ্যে যে দীর্ঘতমার চতুর্থ স্থান, তিনি সপ্তম শাখাস্থিত রাহূগণ অহল্যাপতি গৌতমের যে পূর্ব্ববর্ত্তী তাহাতে সন্দেহ করার কোনও হেতু নাই। একই বংশের

লোক যখন কালক্রমে ভিন্ন ভিন্ন শাখায় বিভক্ত হইয়া পড়েন, তখন সময়ের পূর্ব্বাপর বিবেচনায়ই প্রথম শাখা, দ্বিতীয় শাখা, তৃতীয় শাখা ইত্যাদিরূপে সংখ্যাত হইয়া থাকেন, ইহা প্রত্যক্ষ অনুভবসিদ্ধ কথা, ইহাতে আর সংশয় করা চলে না। সুতরাং, দীর্ঘতমাঃ গোতমই ন্যায়সূত্রকার মহর্ষি অক্ষপাদ, রাহুগণ অহল্যাপতি গৌতম ন্যায়সূত্রকার মহর্ষি অক্ষপাদ নহেন। ন্যায়সূত্রকার জাতান্ধ দীর্ঘতমারও চক্ষু স্ফুটিত হইয়াছিল বটে, কিন্তু, পায়ে নহে—প্রাকৃত চক্ষুরই স্থানে, আর, ব্যাসকে দেখিবার জন্যও নহে—সুরভির অনুগ্রহে। কাজেই, পূর্ব্বোক্ত প্রবাদে আসল কথা স্থান না পাইয়া, কালে, কেবল নকলটাই গজাইয়া উঠিয়াছে বলিয়া মনে হয়।

ন্যায়মঞ্জরীকার জরন্নৈয়ায়িক ভট্টপাদ জয়ন্তও লিখিয়াছেন যে, 'বিচারে মহাদেবকে সন্তুষ্ট করিয়া ন্যায়সূত্রকার গোতম বর লাভ করিয়াছিলেন'। জ্ঞানদাতা শঙ্করের অনুগ্রহ লাভ করিতে পারিয়াছিলেন বলিয়াই দীর্ঘতমাঃ গোতম—ঋষি, ও ন্যায়সূত্রের ন্যায় মোক্ষশাস্ত্র প্রণয়ন করিয়া গিয়াছেন বলিয়াই মহৎ দর্শী। সুতরাং তাঁহাকে মহর্ষি বলা যাইতে পারে। প্রত্যুত, পুরাকালে এই পুণ্যভূমি ভারতবর্ষে মহর্ষিরা শঙ্করের কৃপায়ই শাস্ত্রার্থদর্শী হইয়া জ্ঞান বিজ্ঞান চর্চ্চার পরাকাষ্ঠা দেখাইয়া গিয়াছেন। ভগবৎপ্রেরিত হইয়া মহাদেবের অনুগ্রহ লাভ করিতেন বলিয়াই তাঁহারা মন্ত্রদ্রষ্টা ও মহৎ দর্শী ছিলেন। এই জন্যই মহর্ষিদের মহর্ষিত্ব ও তাঁহাদের রচিত শাস্ত্রের আর্ষত্ব। জ্ঞানদাতা শঙ্কর-

কর্ত্তৃক প্রণোদিত না হইয়াই ন্যায়সূত্র রচনা করিলে গোতমের মহর্ষিত্বেই বাধা পড়ে। 'ঋষি'শব্দের ব্যুৎপত্তিগত অর্থই অব্যাহত থাকে না। 'গতি' অর্থে 'ঋষ্' ধাতুর প্রয়োগ উপপন্ন হয় না। পুরাণ * ও তন্ত্রোক্ত † ঋষিলক্ষণ গোতমকে লক্ষ্য করিতে পারে না, শাস্ত্রবাক্যের ‡ মর্য্যাদাও ক্ষুণ্ণ হয়। সুতরাং, গোতম ন্যায়-দর্শনের বক্তা—নিশ্চয়। দীর্ঘতমার পক্ষে উক্ত সকল কথাই খাটে, কাজেই,তাঁহাকে ন্যায়সূত্রকার বলিয়া স্বীকার না করিবার কি সঙ্গত কারণ থাকিতে পারে? বরং, শাস্ত্র ও যুক্তির উপর সম্যক্ প্রতিষ্ঠিত বৈজ্ঞানিক ঐতিহাসিকতার হিসাবে দীর্ঘতমাঃ ঋষিই 'অক্ষপাদ গোতম' বলিয়া ন্যায়সূত্রের রচয়িতা হইতে পারেন, অপর কাহারও পক্ষে 'অক্ষপাদ' ও 'গোতম' নাম উপপন্ন হয় না বলিয়া ন্যায়সূত্রের প্রণেতা যে হইতেই পারেন না তাহা সুধীগণ নিরপেক্ষ ভাবে ভাবিয়া দেখিবেন।

---

* "ঋষীত্যেষ গতৌ ধাতুঃ শ্রুতৌ সত্যে তপস্যথ।
এতৎসন্নিয়তে তস্মিন্ ব্রহ্মণা স ঋষিঃ স্মৃতঃ॥"
[ বায়ুপুরাণ—৫৯ অ, ৭৯ শ্লোক। ]

† "মহেশ্বরমুখাজ্জাত্বা যঃ সাক্ষাত্তপসা মনুম্।
সংসাধয়তি শুদ্ধাত্মা স তস্য ঋষিরীরিতঃ"॥
[ কৃষ্ণানন্দকৃত—তন্ত্রসার। ]

অন্যত্র তন্ত্রে—"মহেশ্বরমুখাজ্ জ্ঞাত্বা সাক্ষাৎ কথয়তে স্বয়ম্।
... ... ... তস্মাৎ স ঋষিরীরিতঃ॥"

‡ "আরোগ্যং ভাস্করাদিচ্ছেদ্ধনমিচ্ছেদ্ধুতাশনাৎ।
জ্ঞানঞ্চ শঙ্করাদিচ্ছেন্মুক্তিমিচ্ছেজ্জনার্দ্দনাৎ॥" ইতি।

ন্যায়মঞ্জরীকার জয়ন্ত ভট্টের কথার পোষকতা করিবার জন্যই দেবীপুরাণোক্ত ঘটনার সৃষ্টি হইয়াছিল কি না তাহাই বা কে বলিতে পারে? দেবীপুরাণোক্ত ঘটনায়ও গোতমের বর লাভের কথা আছে, কিন্তু, সেখানে যে ভাবে প্রমাণাদি ষোলটী পদার্থের দর্শয়িতা বলিয়া মহাদেবকে বর্ণনা করা হইয়াছে তাহাতে গোতম যে ন্যায়দর্শনের বক্তা না হইয়া প্রচারকই হইয়া পড়েন তাহা বোধ হয় ঐ শ্লোকগুলি রচনা করিবার সময় কবি মহোদয় তলাইয়া দেখেন নাই, দেখিলে তাহারও একটা ব্যবস্থা করিয়া যাইতেন। ন্যায়মঞ্জরীকার মাত্র বর লাভের কথাই বলিয়াছেন, প্রমাণাদি পদার্থের প্রদর্শয়িতা বলিয়া মহাদেবের কীর্ত্তন করেন নাই, কাজেই, তাঁহার কথায় গোতমের ঋষিত্বই প্রকটিত হয় মাত্র, ন্যায়দর্শনের প্রচারকতার কোন কল্পনা মনেও আসে না।

দ্বিবেদী মহাশয় বাঙ্গালী শ্রীধরাচার্য্যের 'ন্যায়কন্দলী' (প্রশস্তপাদভাষ্যের টীকা) নামক গ্রন্থের ভূমিকায় অন্য প্রকারে কল্পনা করিয়া এই দীর্ঘতমা গোতমকেই ন্যায়সূত্রের রচয়িতা বলিয়া নির্দ্দেশ করিয়াছিলেন, কিন্তু পরে ন্যায়বার্ত্তিকের ভূমিকায়, * তাঁহার এই মত প্রত্যাহার করিয়া বলিয়াছেন— 'অন্ধ দীর্ঘতমার পক্ষে ন্যায়সূত্র রচনা করা সম্পূর্ণ অসম্ভব, কারণ, যে দীর্ঘতমার মোটে চক্ষুই ছিল না, যিনি অন্ধ ছিলেন, তাঁহার

* "অহং তু ঋগ্বেদসংহিতাভাষ্যশতপথব্রাহ্মণাদীননালোচ্যৈব ন্যায়কন্দলীভূমিকায়ামন্ধস্যৈব গোতমস্য ন্যায়শাস্ত্রকর্তৃত্বং প্রতিপাদিতবান্

নাম যে 'অক্ষপাদ' হইতেই পারে না তাহা বলাই বাহুল্য, কেননা, অন্ধের পক্ষে পাদে চক্ষু স্ফুটিত করা সম্ভবই নহে'।

যে অভাবনীয় কল্পনামূলে দ্বিবেদী মহাশয় দীর্ঘতমাকে ন্যায়-সূত্রকার বলিয়া স্বীকার করেন নাই তাহা আমরা মানিয়া লইতে প্রস্তুত নহি। অন্ধ ছিলেন বলিয়া দীর্ঘতমার 'অক্ষপাদত্ব' অসম্ভব বলা অপেক্ষা 'অক্ষ' শব্দের অর্থ 'জাতান্ধ' হওয়ায় তাঁহাকে 'অক্ষপাদ' বলিয়া স্বীকার করাই কি বাস্তবিক যুক্তি-সঙ্গত নহে? 'অক্ষপাদ' বলিয়া কোথাও দীর্ঘতমার উল্লেখ না থাকিলেও দ্বিবেদী মহাশয় জাতান্ধের 'অক্ষপাদত্ব' খণ্ডন করিতে পারেন কি? অন্ধ হইলেই যে চক্ষু স্ফুটিত হইতে পারে না এমন কোনও নিয়ম নাই, বরং যাঁহার মোটেই চক্ষু ছিল না তাঁহার পক্ষেই ত চক্ষু স্ফুটিত হওয়ার প্রয়োজন অধিক। তবে, আমরা দ্বিবেদী মহাশয়ের অবলম্বিত উদ্ভট উপকথার অনুরোধে গোতমের পায়ে চোখ ফুটাইয়া দিতে পারি না। সুরভির অনুগ্রহে অন্ধ দীর্ঘতমার যে পরে চক্ষু স্ফুটিত হইয়াছিল তাহা কি দ্বিবেদী মহাশয় দেখিলেন না? রাহূগণ ঋষি বৈদিক

---

কিঞ্চিদানীং তৎসমালোচনাদ্ রাহূগণস্য গোতমস্য বৈদিকসূক্তস্য ঋষিত্বাৎ পৌরহিত্যাচ্চ শাস্ত্রকর্তৃত্বসম্ভবাদ্দীর্ঘতমসোঽন্ধস্য শাস্ত্রকর্তৃত্বং নিরাকৃতং ভবতি। অপি চানুপদমেব বক্ষ্যামি অস্য ন্যায়শাস্ত্রকর্তুর্গোতমস্য অক্ষ-পাদ ইতি নামান্তরম্ তথা সতি দীর্ঘতমসোঽন্ধস্য গোতমস্য প্রাকৃতে চক্ষুষী এব ন স্তঃ অক্ষপাদত্বং তু প্রমাণসহস্রেণাপি ভবিতুং নার্হতীতি"।

[ ন্যায়বার্ত্তিকভূমিকা—২২ পৃষ্ঠা। ]

সূক্তের দ্রষ্টা বলিয়া দ্বিবেদী মহাশয় দেখিতে পাইলেন, কিন্তু আশ্চর্য্য—দীর্ঘতমার সূক্তদ্রষ্টৃত্বে * তাঁহার চোখ পড়িল না। ফলতঃ, দ্বিবেদী মহাশয় কল্পনাবলে অঘটন ঘটাইতে পারেন বলিয়াই যে মুখে দীর্ঘতমাকে একবার ন্যায়সূত্রকার বলিয়া নির্দ্দেশ করিয়াছিলেন, সেই মুখেই আবার তাঁহার পক্ষে ন্যায়-সূত্র রচনা করা সম্পূর্ণ অসম্ভব বলিয়া নিজের গবেষণা-বুদ্ধির পরিচয় দিয়াছেন।

তর্কবাগীশ মহাশয়ও 'দ্বিবেদী মহাশয়ের যুক্তির বিচার না করিয়া' ইত্যাদি বাক্যে দ্বিবেদী মহাশয়ের সিদ্ধান্তে সন্দেহ প্রকাশ করিয়াছেন এবং "অন্ধের অক্ষপাদত্ব প্রমাণসহস্রেও হয় না" (বাৎস্যায়ন-ভাষ্যভূমিকা—২৪ পৃষ্ঠা) ইত্যাদি বাক্যে দ্বিবেদী মহাশয়কে ব্যঙ্গ করিতেও ছাড়েন নাই। কিন্তু যে তর্কবাগীশ মহাশয় দ্বিবেদী মহাশয়ের উদ্ভাবিত অহল্যাপতি ঋষিকেই ন্যায়সূত্রকার বলিয়া স্বীকার করিয়াছেন, যিনি দীর্ঘতমা সম্পর্কে কোন কথাই বলেন নাই, তাঁহার পক্ষে অযথাই দ্বিবেদী মহাশয়ের প্রতি ইঙ্গিত করা হইয়াছে। যে বিষয়ে তিনি নিজেই নির্ব্বাক্ সে বিষয়ে বোধ হয় এরূপ ব্যঙ্গ না করাই সঙ্গত ছিল।

---

* "প্রত্নব্যসীং নব্যসীং ধীতিমগ্নয়ে বাচোমতিং সহসঃ সূনবে ভরে।
অপাং নপাদ্যো বসুভিঃ সহ প্রিয়ো হোতা পৃথিব্যাং ন্যসীদদৃত্বিয়ঃ" ॥১॥
অনুক্রমণিকা —
"প্রত্নব্যসীমিত্যষ্টর্চং চতুর্থং সূক্তং দৈর্ঘতমসম্" ইত্যাদি। (সায়ণভাষ্য।)
[ ঋগ্বেদসংহিতা—১ম. ১৪৩ সূক্ত। ]

আবার, তিনি দেবীপুরাণের (?) নামে এক শ্লোক * উদ্ধৃত করিয়া অক্ষপাদের নাম যে 'গোতম' ও 'গৌতম'—দুইই হইতে পারে তাহা প্রতিপাদন করিতে চেষ্টা পাইয়াছেন, কিন্তু বহু অনুসন্ধান করিয়াও আমরা এ পর্য্যন্ত ঐ শ্লোকের কোনও মূল পাই নাই। বিশেষতঃ শ্লোকটিতে 'অক্ষপাদ' শব্দের পরিবর্ত্তে 'অক্ষপাৎ' শব্দ থাকায়, আর ন্যায়দর্শনের বা অন্যান্য শাস্ত্রের কোনও গ্রন্থেই ন্যায়সূত্রকারকে 'অক্ষপাৎ' বলিয়া নির্দ্দেশ না করায়, শ্লোকটী যে প্রামাণিক নহে, তাহাই আপাততঃ অনুমিত হইয়া থাকে। যদিও 'পাদ' শব্দের ন্যায় 'পাদ্' শব্দও 'চরণ' অর্থে ভাষায় ব্যবহৃত হয়, তথাপি নামের উত্তর মান্যার্থে যেমন 'পাদ' বা 'চরণ' শব্দের প্রয়োগ হইতে পারে, সেইরূপ 'পাদ্' শব্দের প্রয়োগ দেখা যায় না। 'প্রশস্ত' যাঁহার নাম তাঁহাকে 'প্রশস্ত-পাদ' বলিয়াই ভাষায় পাওয়া যায়, 'প্রশস্তপাৎ' যেমন কোথাও

---

* "পরে দেবীপুরাণের কোন বচনে পাইয়াছি, 'গবা বাচা তময়তি খেদয়তি' এইরূপ ব্যুৎপত্তি অনুসারে ন্যায়সূত্রকার অক্ষপাদ 'গোতম' নামে এবং গোতমের বংশজাত বলিয়া 'গৌতম' নামেও অভিহিত হইয়াছেন। পূর্ব্বোক্ত অর্থে অক্ষপাদ 'গোতম' নামে অভিহিত হইলেও কোন অসামঞ্জস্য থাকে না। সেই বচনটি এই—

'গৌর্ব্বাক্ তয়ৈব তময়ন্ পরান্ গোতম উচ্যতে।
গোতমান্বয়জন্মেতি গৌতমোঽপি স চাক্ষপাৎ' ॥

[ দেবীপুরাণ—শুম্ভনিশুম্ভমথনপাদ—১৩ অ। ]

[ বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৫-২৬ পৃষ্ঠা। ]

দেখা যায় না, ঠিক তেমনি 'অক্ষ' যাঁহার নাম তাঁহাকে 'অক্ষপাদ' বা 'অক্ষচরণ'ই বলা যাইতে পারে, 'অক্ষপাৎ' বলা যায় না; কারণ, এস্থলে 'পাদ' বা 'চরণ' শব্দ নামের অংশবিশেষ নয় বলিয়া, 'পা' অর্থে প্রযুক্ত হয় নাই। যদি 'অক্ষপাদ' বা 'অক্ষচরণ' শব্দে 'পাদ' ও 'চরণ' শব্দ নামের অংশবিশেষ হইত, তাহা হইলে উহাদের অর্থ 'পা' হওয়ায়, 'অক্ষপাৎ' বলিলেও অক্ষপাদ বা অক্ষচরণকে বুঝাইতে পারিত।

বিশেষতঃ, একই ব্যক্তি 'গোতম' ও 'গৌতম' হইতে পারেন না। গোতম গোত্রের প্রবর ও গৌতম গোত্রের প্রবর সমান নহে, * কাজেই, তর্কবাগীশ মহাশয়ের এই শ্লোককে প্রমাণস্বরূপ গ্রহণ করিয়া ন্যায়সূত্রকারকে গোতম ও গৌতম—দুইই বলিতে গেলে, শ্যাম ও কুল উভয়ই যায়, কোনটাই রক্ষা করিতে পারা যায় না। এই জন্যই তর্কবাগীশ মহাশয় কোনরূপ স্থির সিদ্ধান্তে উপনীত হইতে পারেন নাই, কেবল কল্পনা করিয়া করিয়াই আসর হইতে নামিয়া পড়িয়াছেন।

তর্কবাগীশ মহাশয় অযথা পাণ্ডিত্য ফলানের জন্য ব্যস্ত নহেন, তথ্যানুসন্ধানেই তাঁহার সমধিক প্রযত্ন। বিশেষতঃ, তাঁহার

---

* "গোতমগোত্রস্য প্রবরাঃ—গোতমবশিষ্ঠবার্হস্পত্যাঃ"।

"গৌতমগোত্রস্য প্রবরাঃ—গৌতমাপ্‌সারাঙ্গিরসবার্হস্পত্যনৈধ্রুবাঃ।"

"কেষাঞ্চিৎ—গৌতমাঙ্গিরসাবাসাঃ"।

[ শব্দকল্পদ্রুম—গোতম ও গৌতম শব্দ। ]

ন্যায় সাধু অথচ সুপণ্ডিত লোক আজকাল অতি বিরল। বাস্তবিক তাঁহাকে আমরা আন্তরিক বিশেষ শ্রদ্ধা করিয়া থাকি। 'স্মৃতি-চিন্তামণি' নামক নিতান্ত আধুনিক কোনও সংগ্রহগ্রন্থে কালিকা-পুরাণের * নামে একটি বচনার্দ্ধ উদ্ধৃত করিয়া গ্রন্থকার 'নিরগ্নিক সম্প্রদাতা উত্তরমুখী হইয়া কন্যাদান করিবেন' বলিয়া এক সিদ্ধান্ত করিয়াছেন, কিন্তু মুদ্রিত ও হস্তলিখিত কোন গ্রন্থেই ঐ বচনার্দ্ধ পাওয়া যায় না। আমার পূজ্যপাদ জ্যেষ্ঠ সহোদর অথচ অধ্যাপক, শ্রীহট্টব্রাহ্মণপরিষদের শাস্ত্রানুসন্ধানসমিতির সম্পাদক সাহিত্য-চর্চ্চা, প্রবন্ধ-কল্পলতা, ধাত্বর্থ-চন্দ্রিকা, বৈদিক-সমস্যা, শ্রীদুর্গার্চ্চন-চন্দ্রিকা, তত্ত্ব-চন্দ্রিকা প্রভৃতি বহু সংস্কৃত ও বাঙ্গালা গ্রন্থের রচয়িতা পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত মাহেন্দ্রচন্দ্র কাব্যতীর্থ সাঙ্খ্যার্ণব মহাশয় এ সম্পর্কে উক্ত স্মৃতিচিন্তামণির গ্রন্থ-কারকে জিজ্ঞাসা করায় তিনিও নিরুত্তর হইয়াছেন। তর্কবাগীশ মহাশয়ের স্থান ঐ শ্রেণীর গ্রন্থকারদের অনেক উপরে, কাজেই তিনি যখন দেবীপুরাণের শ্লোকটি পাইয়াছেন বলিয়া লিখিয়াছেন তখন প্রস্তাবিত স্থলে ঐ শ্লোকটিতে যদি বা কথঞ্চিৎ আস্থা স্থাপন করা যায়, যদি বা 'পাদ' শব্দের ন্যায় ছন্দের অনুরোধে 'পাদ্' শব্দেরও মান্যার্থে প্রয়োগ স্বীকার করিয়া, অক্ষপাদের পরিবর্ত্তেই 'অক্ষপাৎ' শব্দের ব্যবহারও ধরিয়া

---

* "নিরগ্নিকঃ সম্প্রদাতা কন্যাং দদ্যাদুদঙ্মুখঃ"। ইতি কালিকাপুরাণম্'।

[ স্মৃতি-চিন্তামণি—( হরিদাস সিদ্ধান্তবাগীশ। ) ]

লওয়া যায়, তাহা হইলেও 'অক্ষপাদকে' 'গোতম' ও 'গৌতম' বলিয়া যে প্রকাশ করা হইয়াছে, তাহার দুইটিই অক্ষপাদের নাম—এরূপ মনে করার কোনও কারণ দেখা যায় না। 'বাক্য-বলে অপরকে খিন্ন করিতে পারেন, কাজেই 'গোতমের' বংশধর বলিয়া 'গৌতম' হইলেও অক্ষপাদের নাম গোতম—ইহাই শ্লোকটির প্রকৃত সঙ্গত অর্থ। ইহাতে আমাদের নির্ণীত দীর্ঘতমা গোতমকেই লক্ষ্য করিয়া থাকে, অন্য কাহাকেও লক্ষ্য করিতে পারে না। কারণ, গোতমের বংশধর বলিয়া এই দীর্ঘতমা, গৌতম হইলেও মৎস্যপুরাণে ইঁহার নাম যে 'গোতম', 'গৌতম' নহে, তাহা সম্যক্ ব্যুৎপাদিত হইয়াছে। 'জাতান্ধ' বলিয়া ইহাঁর 'অক্ষপাদ' নামও সুসঙ্গত। সুতরাং, দীর্ঘতমার 'অক্ষপাদ' ও 'গোতম' নাম যেমন ব্যুৎপন্ন, গোতম বা গৌতমের বংশধর অহল্যাপতি প্রভৃতি অপর কাহারও তেমন ব্যুৎপন্ন নাম না থাকায়, 'অক্ষপাদ গোতম' বলিলে কেবল দীর্ঘতমাকেই বুঝাইবে অহল্যাপতি প্রভৃতি কাহাকেও বুঝাইবে না। মূল পুরুষ গোতমের বংশধর বলিয়া উঁহাদিগকে 'গৌতম'ই বলিতে হইবে, 'গোতম' বলা যাইবে না।

মূল কথা, <u>দীর্ঘতমা গোতমই ন্যায়সূত্রকার 'অক্ষপাদ',</u> 'গৌতম' তাঁহার বিশেষণ হইলেও হইতে পারে। গোতম ও গৌতম যখন অভিন্ন ব্যক্তি নহেন, তখন দীর্ঘতমার নাম যে 'গৌতম' হইতেই পারে না তাহা বলাই বাহুল্য। তর্কবাগীশ মহাশয়ও অক্ষপাদকে গোতম বলিয়া স্বীকার করিলে আমাদের

নির্ণীত দীর্ঘতমাকেই ন্যায়সূত্রের বক্তা বলিতে বাধ্য। অহল্যা-পতি যে 'গৌতম' বলিয়া ন্যায়সূত্রকার হইতেই পারেন না, তাহা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। দ্বিবেদী মহাশয় যখন ন্যায়-সূত্রকারকে 'গোতম' বলিয়াই স্বীকার করিয়াছেন, তখন দীর্ঘ-তমাকেই ন্যায়সূত্রের রচয়িতা বলিয়া গ্রহণ না করিয়া পারেন না। কারণ, তাঁহার নির্ণীত রাহুগণ ঋষি 'গোতম' না হইয়া 'গৌতম'ই হইয়া পড়েন।

ডসন্ সাহেব (Mr. Dowson) ন্যায়সূত্রকার গোতম সম্পর্কে অদ্ভুত মতই প্রচার করিয়াছেন। উত্তররামচরিতে শতানন্দের 'গৌতম' বিশেষণ দেখিয়াই বোধ হয়, ডসন্ সাহেব শতানন্দ ও গৌতম যে একই ব্যক্তি তাহা স্থির করিয়াছেন, আর, ন্যায়সূত্র-কারের নাম গোতম কি গৌতম তাহা ঠিক করিতে না পারিয়া ঐ শতানন্দকেই ন্যায়সূত্রকার বলিয়া সিদ্ধান্ত করিয়া বসিয়া-ছেন। আরও আশ্চর্য্যের বিষয় এই যে, 'গৌতম সংহিতা' বা গৌতম ধর্ম্মসূত্রের রচয়িতা ও ন্যায়সূত্রকার যে একই ব্যক্তি তাহা বলিতে ডসন্ সাহেব লজ্জা বোধ করেন নাই। শতানন্দ, গৌতম অহল্যাপতির পুত্র বলিয়া গৌতম হইতে পারেন, ইহা পূর্ব্বেই বলিয়া আসিয়াছি। ন্যায়সূত্রকারের নাম গোতম, গৌতম নহে তাহাও প্রতিপাদন করা হইয়াছে, সুতরাং, শতানন্দ যে ন্যায়-সূত্রকার হইতেই পারেন না, তাহা বোধ হয় আর এখানে না বলিলেও চলিতে পারে। ন্যায়সূত্রকারের নাম গোতম, আর, ধর্ম্মশাস্ত্রের বক্তা গৌতম—ইহা সর্ব্ববাদিসম্মত।

কাজেই, ন্যায়সূত্রের বক্তা ও ধর্ম্মশাস্ত্রের বক্তা ভিন্ন ভিন্ন ব্যক্তি—ইহাও সহজ-বোধ্য। বিশেষতঃ, ন্যায়সূত্রকার যদি ধর্ম্ম-শাস্ত্রেরও বক্তা হইতেন তাহা হইলে ন্যায়দর্শনের গ্রন্থ বা ধর্ম্ম-শাস্ত্রের গ্রন্থে এই সম্পর্কে অবশ্য উল্লেখ থাকিত, কিন্তু এ সম্পর্কে কুত্রাপি কোনরূপ উল্লেখ নাই ; অতএব, কেবল নাম দেখিয়া নামের যথার্থতা বিচার না করিয়াই এক নামে অন্যকে বা এক নামেই উভয়কে প্রচার করিতে যাওয়া সমীচীন নহে। কাহার কোন্ নাম তাহা আগে নিরূপণ করিয়া, পরে এ সম্পর্কে মন্তব্য প্রকাশ করা উচিত। নতুবা, গোতম ও গৌতমে গোলমাল বাধাইয়া ঐতিহাসিক তথ্য নির্ণয় করিতে গেলে বাস্তবিক উপ-হাসাস্পদই হইতে হয়, ঐতিহাসিক সত্য কিছুই নির্ণীত হইতে পারে না।

ভট্ট মোক্ষমূলার সাহেবও ( F. Max Muller ) গোতম সম্পর্কে অদ্ভুত মতই প্রচার করিয়াছেন। তিনিও ন্যায়সূত্র-কারের নামটি গোতম কি গৌতম তাহা ঠিক করিতে না পারিয়া গোতম বা গৌতমের বংশধর বলিয়া ন্যায়দর্শনের প্রণেতাকে গোতম ও গৌতম দুইই বলা যাইতে পারে—এরূপ ভাবই প্রকাশ করিয়াছেন। কিন্তু, বলা বাহুল্য, হস্তলিখিত গ্রন্থ-সমূহে ভিন্ন ভিন্ন পাঠ দেখিয়াই, বুদ্ধকে 'গৌতম' বলিবার জন্য ন্যায়দর্শনকারকে 'গোতম' বলা হয়—এরূপ সিদ্ধান্তে তিনি কিরূপে উপনীত হইলেন তাহা আমরা বুঝিতে পারিলাম না। ফলতঃ, গোতমবংশীয় হইলেও ন্যায়সূত্রকার মহর্ষি অক্ষপাদ

দীর্ঘতমা গোতম যে 'গৌতম' হইতেই পারেন না তাহা পূর্ব্বেই প্রতিপাদিত হইয়াছে। বুদ্ধ হইতে পৃথক্ করিবার জন্যই তাঁহার নাম 'গোতম' হয় নাই, 'গোতম' তাঁহার ব্যুৎপন্ন নাম।

আবার, বুদ্ধকে যে কেবল 'গৌতম' নামেই সর্ব্বত্র বলা হইয়া থাকে, তাহারও কোন প্রমাণ নাই, বরং, ব্রহ্মদেশে 'গোতম' * নামেই তিনি সচরাচর অভিহিত হইয়া থাকেন। সুতরাং, ভট্ট মোক্ষমুলারের অনুমান যে স্বকপোলকল্পিত তাহাতে সন্দেহ করিবার কোনও কারণ নাই। এইরূপ কল্পনার আশ্রয়ে যাঁহারা ঐতিহাসিক তথ্য নির্ণয় করিতে প্রয়াস পান তাঁহাদের কথায় কোনরূপ আস্থা স্থাপন করা যায় না। এইরূপে জৈন গোতম ইন্দ্রভূতি † হইতে পৃথক্ করিবার

---

* "Gotama :—a name of Sakyasinha, applied to him after his death, when he had become a Buddha. It is by this name that he is usually known in Burma. Also written Godama, Gaudama".

[ Cyclopœdia of India. Vol. I. ]

† "Gotama Swami :—A brahman of the Gotama family whose personal name was Indrabhuti. He became a disciple of Mahavira, often represented in Jaina sculptures, especially in Karnatica and on the Malabar coast."

[ Cyclopœdia of India. Vol. I. ]

জন্যও বুদ্ধ গোতম বা নৈয়ায়িক গোতমের নাম পরিবর্ত্তনের কোনও আবশ্যকতা নাই। ন্যায়দর্শনকারের নাম যেমন গোতম, সেইরূপ বুদ্ধদেব ও ইন্দ্রভূতির নামও যদি বাস্তবিক গোতমই হয়, তাহাতেই বা আপত্তির বিষয় কি আছে? তিন জনের নামই একরূপ বলিয়া তিন জনই অভিন্ন ব্যক্তি বা অভিন্ন-কালবর্ত্তী হইবেন, এমন কোনও নিয়ম নাই। কাজেই, নামের সাদৃশ্যমাত্রই ঐতিহাসিক তথ্য নির্ণয়ের পক্ষে যথেষ্ট বলিয়া মনে করা যায় না। বাস্তবিক, ন্যায়দর্শনকারের নাম যেমন 'গোতম', ঠিক তেমনি বুদ্ধদেব ও ইন্দ্রভূতির নামও 'গোতম' হইতে পারে। তবে, দীর্ঘতমা গোতমই ন্যায়দর্শনের বক্তা, শাক্যসিংহ গোতমই বুদ্ধদেব, আর, জৈন তীর্থঙ্কর মহাবীর স্বামীর শিষ্য গোতমই ইন্দ্রভূতি। এইরূপে, তিনজনই যে ভিন্ন ভিন্ন ব্যক্তি তাহা বুঝিতে পারা যায়। তাঁহাদের পরস্পর ভিন্নত্ব প্রতি-পাদন করিবার জন্য একজনকে 'গোতম' আর, অন্যকে 'গৌতম' বলিয়া নির্দ্দেশ করিবার কোনও উপযোগিতা আছে বলিয়া মনে হয় না। সুতরাং ভট্ট মোক্ষমুলার্ সাহেব যে এক্ষেত্রে ভ্রমে পতিত হইয়াছেন, তাহা নিশ্চিত।

এতক্ষণে সিদ্ধান্ত এই দাঁড়াইল,—মহর্ষি অক্ষপাদ ন্যায়সূত্রের রচয়িতা। ইহাঁর অপর নাম গোতম। ইনি মৎস্যপুরাণ ও মহাভারতে বর্ণিত উশিজ ঋষির পত্নী মমতার গর্ভজাত সন্তান দীর্ঘতমা। ইহাঁর প্রকৃত ব্যুৎপন্ন নাম 'গোতম', 'গৌতম' নহে।

ন্যায়দর্শন-প্রণেতার পরিচয় পাওয়া গেল। এখন তাঁহার দেশ কাল নির্ণয়ে চেষ্টা করা প্রয়োজন। ইহাঁর ব্যক্তিত্ব নিশ্চয় করিতে যেমন বেদ, স্মৃতি, পুরাণ প্রভৃতি গ্রন্থকে প্রমাণ-রূপে গ্রহণ করা হইয়াছে, শাস্ত্র ও যুক্তির উপর প্রতিষ্ঠিত বৈজ্ঞানিক ঐতিহাসিকতার আশ্রয় লওয়া হইয়াছে, ইহাঁর দেশকালাদি নিরূপণেও ঠিক তেমনি বেদাদিকেই প্রমাণরূপে গ্রহণ করা যাইতে পারে।

ন্যায়সূত্রকার মহর্ষি অক্ষপাদ দীর্ঘতমা গোতম অহল্যাপতি গৌতমের পূর্ব্ববর্ত্তী—ইহা পূর্ব্বেই প্রমাণ করা হইয়াছে। এই অহল্যাপতি গৌতমেরই পুত্র শতানন্দ, রাজর্ষি জনকের পুরোহিত ছিলেন তাহাও স্থিরীকৃত হইয়াছে, সুতরাং গোতমবংশীয়দের সহিত বিদেহরাজ-বংশের পুরোহিত-যজমানরূপ সম্বন্ধ বর্ত্তমান ছিল, ইহা নিশ্চিত। কাজেই, রাজপরিবারের সহিত গোতমের বংশধরদিগের যজমান-পুরোহিত সম্পর্ক থাকায়; আর, ন্যায়সূত্রকার দীর্ঘতমা গোতমও গোতমবংশীয় হওয়ায় ; তিনিও যে মিথিলা প্রদেশেই অবতীর্ণ হইয়া ন্যায়-সূত্র-রচনায় দিঙ্‌মণ্ডল মুখরিত করিয়া গিয়াছেন তাহা বলা যাইতে পারে। আমার অধ্যাপক শ্রীযুক্ত রামকৃষ্ণ তর্কতীর্থ ভট্টাচার্য্য মহাশয়ও তাঁহার কুসুমাঞ্জলিসৌরভের ভূমিকায় ( ৮।৯ পৃষ্ঠা ) লিখিয়াছেন—"অতি প্রাচীন কাল হইতেই মিথিলা বহু বিদ্যার বিশেষতঃ অধ্যাত্মবিদ্যার লীলানিকেতন, দর্শনশাস্ত্রাদি আলোচনার শীর্ষস্থান। এক সময়ে মিথিলাতেই

গোতম—মৈথিল।

জনক-যাজ্ঞবল্ক্যসংবাদ প্রচারিত হইয়াছিল; গার্গী, মৈত্রেয়ী প্রভৃতি বিদুষীগণের সুকুমার কোমল অধ্যাত্ম-কুসুম মিথিলাতেই বিকসিত হইয়াছিল। শুক্লযজুর্ব্বেদ মিথিলারই সামগ্রী। মিথিলাতে, তৎসন্নিহিত প্রদেশান্তরে, বহুবার বৌদ্ধদার্শনিকগণের পরাজয় সংঘটিত হইয়াছিল। পরবর্ত্তীকালেও বাচস্পতি মিশ্র প্রভৃতি মনীষিগণ মিথিলাকেই অলঙ্কৃত করিয়া গিয়াছেন। মহর্ষি অক্ষপাদ গোতম নাস্তিক মতের নিরাসের নিমিত্ত মিথিলাতেই ন্যায়শাস্ত্র প্রণয়ন বা প্রচার করিয়াছিলেন"। মহামহোপাধ্যায় বিন্ধ্যেশ্বরীপ্রসাদ দ্বিবেদী মহাশয়ও ন্যায়বার্ত্তিকের ভূমিকায় * রাহুগণ গোতমকে মৈথিল বলিয়া স্থির করিয়াছেন। মহামহোপাধ্যায় ফণিভূষণ তর্কবাগীশ মহাশয়ও বাৎস্যায়নভাষ্যের

* "শতানন্দস্য পিতা গোতমঃ মাতা চ অহল্যা, অস্মিন্ বিষয়ে সাধকানি বাধকানি চ প্রমাণানি সঙ্গিরন্তে পণ্ডিতাঃ কিন্তু সাধকে মমাপি সংমতিঃ গোতমো রাহুগণো বিদেহরাজস্য তত্রত্যস্য পুরোহিত আসীদিতি শতপথব্রাহ্মণে প্রতিপাদিতমিতি পূর্ব্বং পৃঃ ১৮ পং ২০ দর্শিতম্। তৎপুত্রস্য শতানন্দস্য জনকানাং পুরোহিতত্বে কিমপি নাসমঞ্জসম্। এবং চেদ্বাল্মীকি-রামায়ণে বালকাণ্ডে ৪৮—৫১ সর্গেষু মিথিলাভূমৌ জনকপুরোপকণ্ঠে গৌতমাশ্রমস্য বর্ণনাৎ তস্মিন্ দেশে ন্যায়শাস্ত্রস্য প্রণয়নকথনং ন সাহসাস্পদং ভবিষ্যতীতি"।

[ন্যায়বার্ত্তিকভূমিকা—২৩ পৃষ্ঠা।]

ভূমিকায় * দ্বিবেদী মহাশয়ের কথায়ই সায় দিয়াছেন, কাজেই, গোতম বংশীয়েরা মিথিলায় বাস করিতেন, ইহা বলিতে কোনও বাধা নাই। অতএব, এক গোতমগণেরই চতুর্থ শাখায় সন্নিবিষ্ট দীর্ঘতমা ও সপ্তম শাখায় স্থিত রাহূগণ ( অহল্যাপতি ) যে একই স্থানে বাস করিয়া থাকিবেন, তাহাতে সন্দেহ করিবার কোনও সঙ্গত কারণ থাকিতে পারে কি ?

বিশেষতঃ, ন্যায়সূত্রের ভাষার দিকে লক্ষ্য করিলেও গোতম যে মৈথিল ছিলেন তাহাই প্রতীয়মান হয়। প্রভাসক্ষেত্রে তাঁহার জন্ম হয় নাই, সেখানে সোম শর্ম্মার নিকট কিছু কাল থাকিলেও থাকিতে পারেন।

ন্যায়সূত্রকার মহর্ষি অক্ষপাদ দীর্ঘতমা গোতম মিথিলাভূমিতে আবির্ভূত হইয়াছিলেন বলিয়াই বোধ হয়, ন্যায়শাস্ত্রচর্চ্চায় মিথিলা ভারতের অন্যান্য প্রদেশ অপেক্ষা সমধিক অগ্রসর হইয়াছিল ; আর, এই জন্যই বোধ হয়, উদয়ন, গঙ্গেশ প্রভৃতি আচার্য্যগণ মিথিলায় বসিয়া ন্যায়শাস্ত্র সম্পর্কে অভিনব উপাদেয় গ্রন্থসমূহ রচনা করিয়া গিয়াছেন।

---

* "রামায়ণাদি বহু গ্রন্থে আমরা অহল্যাপতি ঋষির গৌতম নামে উল্লেখ দেখিলেও এবং এদেশে ঐরূপ সুপ্রসিদ্ধি থাকিলেও মিথিলায় তিনি গোতম নামে প্রসিদ্ধ, ইহাও জানা যায়। * * *

* * * * * * * *

কিন্তু, মিথিলার আশ্রমেই ন্যায়সূত্র রচিত হইয়াছে। মিথিলাতেই ন্যায়সূত্রের প্রথম চর্চ্চা, ইহা মৈথিল পণ্ডিতগণের নানাকারণে বিশ্বাস"।

[ বাৎস্যায়নভাষ্যভূমিকা—২৩।২৪ পৃষ্ঠা।]

মহর্ষি অক্ষপাদ কোন্ সময়ে বর্ত্তমান থাকিয়া ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন, সম্প্রতি তাহার আলোচনা করা আবশ্যক। তাহা হইলেই ন্যায়দর্শনের বক্তা অক্ষপাদের সম্পূর্ণ পরিচয় পাওয়া যাইবে। বেদান্ত দর্শনের ইতিহাসে (৮ পৃষ্ঠা) লিখিত আছে,—"বৈদিক কাল সম্বন্ধে ইউরোপীয় পণ্ডিতগণের নানারূপ মতদ্বৈধ আছে। পণ্ডিত মোক্ষ মুলর্ (F. Max Muller) স্বকপোলকল্পিত হিসাবে ঋগ্বেদের কাল খ্রীঃ পূঃ ১২০০ শত বৎসর নির্দ্দেশ করিয়াছেন। কোল্‌ব্রুক্ (Dr. Colebrooke) সাহেব জ্যোতিষিক নির্ণয়বলে বেদ-সংকলনের কাল ১৫০০ খ্রীঃ পূঃ নির্দ্দেশ করিয়াছেন। মোক্ষ-মূলরের সিদ্ধান্ত যে হেয় তাহা কোলব্রুক্ সাহেবের সিদ্ধান্তেই প্রমাণিত হয়। পণ্ডিতবর বালগঙ্গাধর তিলক জ্যোতিষের বিচারে বৈদিক যুগকে ৬০০০ খ্রীঃ পূঃ হইতে ৪০০০ খ্রীঃ পূঃ পর্য্যন্ত নির্দ্দেশ করিয়াছেন। তাহার মতে অন্ততঃ ২৫০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দে কৃষ্ণযজুর্ব্বেদ বিরচিত হইয়াছে, এবং এই সময় বেদসকল সঙ্কলিত হইয়াছে। জেকবি ( Mr. Herman Jacobi ) সাহেবও ভিন্নপথে অগ্রসর হইয়া বৈদিক কাল ৪০০০ খ্রীঃ পূর্ব্বাব্দ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। Count Byornst Jena তৎকৃত Theogony of the Hindus নামক গ্রন্থের ১৩৪ পৃষ্ঠায় কাশ্মীরে প্রাপ্ত দবিস্তান নামক গ্রন্থের বিবরণপ্রসঙ্গে বলিয়াছেন যে ৬০০০ খ্রীঃ পূর্ব্বাব্দে হিন্দুরাজগণ ( মহাবদরনীশরাজবংশ ) ব্যাক্‌ট্রিয়া

গোতম—৬০০০খ্রীষ্ট পূর্ব্বাব্দ।

দেশে রাজত্ব করিতেন এবং বৈদিক কাল অন্ততঃ ৬০০০ খ্রীঃ পূর্ব্বাব্দ বলিয়া নির্দ্দিষ্ট হইতে পারে"। *

এই বিবরণে দেখা যাইতেছে, অন্ততঃ ২৫০০ খ্রীঃ পূর্ব্বাব্দে বেদসকল সঙ্কলিত হওয়ায় বেদসঙ্কলয়িতা মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস ঐ সময়ে বর্ত্তমান ছিলেন। ঐ সময়েই বেদব্যাস বেদ বিভাগ করিয়াছেন, মহাভারত ও ব্রহ্মসূত্র রচনা করিয়াছেন। এই বেদব্যাস যুধিষ্ঠিরের সময় জীবিত ছিলেন বলিয়া মহাভারতেই উল্লেখ আছে, সুতরাং মহাভারতে বর্ণিত কুরুক্ষেত্রের যুদ্ধকালও ২৫০০খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরে নহে। ৩১০২খ্রীষ্ট পূর্ব্বাব্দ যুধিষ্ঠিরাব্দের আরম্ভকাল। এই সময় হইতেই কলিযুগের † উৎপত্তি, ইহা শাস্ত্র ও যুক্তিসিদ্ধ। কাজেই, আমাদের মতে, ২৫০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দেই যে বেদসকল সঙ্কলিত হইয়াছিল তাহার কোনও প্রমাণ নাই। তবে, ৩১০২ খ্রীষ্টপূর্ব্বাব্দের পূর্ব্বে ও অন্ততঃ ২৫০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরে যে বেদব্যাস বেদ বিভাগ করেন নাই, ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দ হইতে ২৫০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের মধ্যেই বেদ

* "Thus the Aryans in India must have been a highly civilized people about six thousand B.C. and the antiquities of the Vedas must go back to a much earlier date."

[ Theogony of the Hindus. P.P. 134. ]

† "The epoch of the Kali-yuga, 3102 B.C. is usually identified with the Era of Yudhisthir and the date of the Mahabharata war. But certain Astronomers date the war more than six centuries later."

[ Cunningham. Indian Eras. P.P. 613. 2nd Edition. ]

সকল বিভাগ করিয়া শৃঙ্খলায় স্থাপিত করিয়াছেন তাহা স্বীকার করিতে কোনও বাধা নাই। যে বেদব্যাস যুধিষ্ঠিরের সময়ে বর্ত্তমান ছিলেন বলিয়া মহাভারতে উল্লেখ পাওয়া যায় তিনি যে ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দে জীবিত ছিলেন তাহাতে আর সন্দেহ কি? বিদেহরাজ জনকের পুরোহিত শতানন্দের পিতা অহল্যাপতি গৌতম বেদব্রাহ্মণাদিগ্রন্থোক্ত রাহূগণ ঋষি বলিয়া নির্ণীত হওয়ায় ইনি যে রাজর্ষি জনকেরও পূর্ব্বে মিথিলা প্রদেশে আবির্ভূত হইয়াছিলেন তাহা বেশ বুঝা যায়। এই অহল্যাপতি গৌতম যে মূল পুরুষ গোতমেরই বংশধর তাহাও তর্কবাগীশ মহাশয় প্রমাণ করিয়াছেন, সুতরাং, মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদ-ব্যাস অপেক্ষা অহল্যাপতি গৌতম যে বহুপূর্ব্ববর্ত্তী, তাহা বলাই বাহুল্য। এখন, বেদব্যাস যদি অন্ততঃ ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দে জীবিত থাকেন তাহা হইলে অহল্যাপতি গৌতম তাঁহার বহু পূর্ব্ববর্ত্তী বলিয়া অন্ততঃ ৩১০২ খ্রীষ্টপূর্ব্বাব্দের বহু পূর্ব্বে বর্ত্তমান ছিলেন, বলিতে হয়। ন্যায়সূত্রকার দীর্ঘতমা গোতম অহল্যা-পতি গৌতমেরও পূর্ব্ববর্ত্তী বলিয়া ইনি যে ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরের লোক হইতেই পারেন না, তাহাতে সন্দেহ করিবার কোনও কারণ নাই। ইহাতে দেখা যাইতেছে, ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দেরও বহু পূর্ব্বে ন্যায়দর্শন রচিত হইয়াছিল। কাজেই, ন্যায়দর্শন যে বেদাদির ন্যায় অতি প্রাচীন তাহা বলিলে অত্যুক্তি হয় না। বেদ পুরাণাদি গ্রন্থেও ইহার প্রাচীনত্ব সম্পর্কে প্রমাণ পাওয়া যায়। ঋগ্বেদের চরণব্যূহে ন্যায়ের উল্লেখ

আছে। * পদ্ম-পুরাণের উত্তর খণ্ডে ২৬৩ অধ্যায়ে গোতমকৃত ন্যায়দর্শনের স্পষ্ট উল্লেখ দেখিতে পাওয়া যায়। প্রচলিত সাংখ্য-সূত্রের ভাষ্যকার বিজ্ঞানভিক্ষু তদীয় ভাষ্যগ্রন্থের উপক্রমণিকায় পদ্মপুরাণোক্ত ঐ বিবরণ † প্রমাণরূপে উদ্ধৃত করিয়া ন্যায়-সূত্রাদির প্রাচীনত্বই সুদৃঢ় করিয়া গিয়াছেন বলিয়া মনে হয়।

এইরূপে ন্যায়সূত্রের প্রাচীনত্ব প্রমাণিত হইলে তাহার প্রণেতা মহর্ষি অক্ষপাদ গোতমও যে মৎস্যপুরাণ ও মহা-ভারতে উক্ত অতি প্রাচীন দীর্ঘতমা ঋষি ভিন্ন আর কেহই নহেন, তাহা বলাই বাহুল্য। অপেক্ষাকৃত আধুনিক অক্ষপাদ নামক কেহ মেধাতিথি গোতম বা গৌতমের ন্যায়শাস্ত্র অব-লম্বনে ‡ ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন, এরূপ মনে করা বাস্ত-

---

* "তস্মাৎ সাঙ্গমধীত্য ব্রহ্মলোকে মহীয়তে,
তথা প্রতিপদমনুপদং ছন্দো-ভাষা-ধর্ম্মো-মীমাংসা-ন্যায়-তর্কা ইত্যুপাঙ্গানি।"

[ ঋগ্বেদীয়-চরণব্যূহ। ]

† "কণাদেন তু সম্প্রোক্তং শাস্ত্রং বৈশেষিকং মহৎ।
গোতমেন তথা ন্যায়ঃ সাংখ্যন্তু কপিলেন বৈ ॥
দ্বিজন্মনা জৈমিনিনা পূর্ব্বং বেদময়ার্থতঃ।
নিরীশ্বরেণ বাদেন কৃতং শাস্ত্রং মহত্তরম্" ॥

[ পদ্মপুরাণ—উত্তরখণ্ড—২৬৩ অধ্যায়। ]

‡ "ভোঃ কাশ্যপগোত্রোঽস্মি। সাঙ্গোপাঙ্গং বেদমধীয়ে, মানবীয়ং ধর্ম্ম-শাস্ত্রং, মাহেশ্বরং যোগশাস্ত্রং, বার্হস্পত্যম্ অর্থশাস্ত্রং, মেধাতিথে র্ন্যায়শাস্ত্রং, প্রাচেতসং শ্রাদ্ধকল্পং চ।"

[Bhasa's Pratima-nataka. Act V.]

বিক অন্যায়। সম্ভবতঃ এইরূপ ধারণা পোষণ করিয়াই 'পর-প্রত্যয়-নেয়-বুদ্ধি' আধুনিক ঐতিহাসিকেরা প্রচলিত ভারতের

---

"মেধাতিথির্মহাপ্রাজ্ঞো গৌতমস্তপসি স্থিতঃ।
বিমৃশ্য তেন কালেন পত্ন্যাঃ সংস্থাব্যতিক্রমম্ ॥"

[Mahabharata. Santiparva. 265-45. Bangabasi edition. P. 21.]

'In fact, Gotama or Gautama the founder of Anviksiki was quite different from Aksapada while one lived in Mithila, the other flourished at Prabhasa in Kathiawar.

The date of Aksapada may, therefore, be approximately fixed at about 150 A. D.

The Nyayakosa mentions two legends to account for the name of Aksapada as applied, according to it, to Gautama. It is said that Gautama was so deeply absorbed in philosophical contemplation that one day during his walk he fell unwittingly into a well, out of which he was rescued with great difficulty. God, therefore, mercifully provided him with a second pair of eyes in his feet, to protect the sage from further mishaps.

( অপর আখ্যায়িকাটি পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে। )

We may, therefore, fix the date of Medhatithi Gautama at about 550 B. C.'

ইতিহাসে ন্যায়সূত্রকারকে বৈদিক যুগের বহু পরবর্ত্তী বলিয়া প্রচার করিয়াছেন। কিন্তু, বলা বাহুল্য, অপেক্ষাকৃত আধুনিক কেহ ন্যায়সূত্রের প্রণেতা হইলে ঋগ্বেদীয় 'চরণব্যূহ' গ্রন্থে বা 'পদ্মপুরাণে' ন্যায়ের প্রশংসা দেখিতে পাওয়া যাইত না। যাঁহারা অপেক্ষাকৃত আধুনিক প্রভাসবাসী * অক্ষপাদ নামক কেহ ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন বলিয়া প্রচার করেন, তাঁহাদের সিদ্ধান্ত যে বাস্তবিকই অজ্ঞতামূলক তাহা ক্রমশঃ সুচারুরূপে প্রকাশ পাইবে। তখন দেখা যাইবে যে সুপ্রাচীন দীর্ঘতমা গোতমই † বস্তুতঃ ন্যায়সূত্রের রচয়িতা, অপর কেহ

---

"সপ্তবিংশতিমে প্রাপ্তে পরিবর্ত্তে ক্রমাগতে।
জাতুকর্ণ্যো যদা ব্যাসো ভবিষ্যতি তপোধনঃ॥
তদাহং সম্ভবিষ্যামি সোমশর্ম্মা দ্বিজোত্তমঃ।
প্রভাসতীর্থমাসাদ্য যোগাত্মা লোকবিশ্রুতঃ॥
তত্রাপি মম তে পুত্রা ভবিষ্যন্তি তপোধনাঃ।
অক্ষপাদঃ কণাদশ্চ উলূকো বৎস এব চ"॥

[ Brahmanda-Purana published under the name of Vayu-Purana by A. S. B. adhyaya. 23. ]

[ History of Indian Logic. (Dr. S. C. Vidyabhusana.) ]

* "কেচিত্তু 'অক্ষপাদঃ কণাদশ্চ উলূকো বৎস এব চ' ইত্যাদি-বায়ুপুরাণমুদ্ধৃত্য অন্তসময়ে গোতমস্য প্রভাসগমনেন সমন্বয়ং দর্শয়ন্তি। তচ্চিন্ত্যম্, অপবর্গনিরূপকং ন্যায়শাস্ত্রং নির্ম্মায়াপি কিমপরমবশিষ্টং যদর্থং প্রভাসং গত্বা সোমশর্ম্মণো ব্রাহ্মণস্য শিষ্যতাং গত ইতি বিচারাসহত্বাৎ।"

[ ন্যায়বার্ত্তিক-ভূমিকা—২৩ পৃষ্ঠা। ]

† কুসুমাঞ্জলি—প্রামাণ্যং গৌতমে মতে'।

নহেন। সমানপ্রবর হইয়াও সাবর্ণি ও বাৎস্য ভিন্ন ভিন্ন গোত্র, সুতরাং, অসমানপ্রবর গোতম ও গৌতম যে ভিন্ন ভিন্ন ব্যক্তি তাহা বলাই বাহুল্য। ন্যায়সূত্রকার গোতমের দেশ কালাদি নির্ণয় করিবার জন্য আমরা বেদ পুরাণাদি প্রাচীন গ্রন্থের আলোচনা করিয়া সামান্যতঃ যাহা নির্ণয় করিয়া আসিয়াছি তাহা বিশেষ ভাবে প্রমাণ করিতে হইলে বৈদিক কালাদি সম্পর্কে প্রাচ্য ও পাশ্চাত্য ঐতিহাসিকেরা কি বলিয়াছেন তাহার একটু আলোচনা করা আবশ্যক, কারণ, বৈদিক কালাদি বিশেষভাবে নির্ণীত হইলেই ন্যায়সূত্রকার সম্পর্কেও নিঃসন্দেহ হইতে পারা যাইবে।

Count Byornst Jena কৃত 'Theogony of the Hindus' নামক গ্রন্থে যখন বলা হইয়াছে যে, প্রায় ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দে ভারতীয় আর্য্য সভ্যতা বিকাশ প্রাপ্ত হইয়াছিল ও বেদ ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দেরও আগেকার গ্রন্থ তখন ন্যায়সূত্র অন্ততঃ ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দ ও ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দের মধ্যে এক সময়ে রচিত হইয়াছিল, ইহাই বলিতে হয়।

ন্যায়সূত্রকার দীর্ঘতমা গোতম যুধিষ্ঠিরের সমকালবর্ত্তী বেদব্যাসের বহু পূর্ব্ববর্ত্তী হওয়ায় যেমন ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরের লোক হইতে পারেন না, ঠিক তেমনি জগতের আদি গ্রন্থ বেদই ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের আগেকার গ্রন্থ হওয়ায়, ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পূর্ব্বের লোকও হইতে পারেন না। বেদের পূর্ব্বেই ন্যায়দর্শন রচিত হইয়াছিল এমন বলা চলে না।

যুধিষ্ঠিরের সময়ের পরে ন্যায়দর্শন রচিত হইয়াছিল তাহাও বলা অসম্ভব। সুতরাং বেদের পরে বা সমকালে যুধিষ্ঠিরের পূর্ব্বেই ন্যায়দর্শন রচিত হইয়াছিল—ইহাই ঐতিহাসিক তথ্য। এখন দেখিতে হইবে, এই সময় কোথায় গিয়া দাঁড়ায়। অহল্যা-পতি গৌতম রাজর্ষি জনকেরও পূর্ব্ববর্ত্তী, কাজেই তিনি যুধিষ্ঠিরের বহু পূর্ব্বে বর্ত্তমান ছিলেন, আর, তিনিই রাহুগণ বলিয়া গোতম-গণের সপ্তম শাখায় স্থান পাওয়ায় গোতমগণের চতুর্থ স্থানে সন্নিবিষ্ট ন্যায়সূত্রকার অক্ষপাদ দীর্ঘতমা গোতম যে তাঁহারও অনেক পূর্ব্ববর্ত্তী তাহাই নির্ণীত হয়।

জরন্নৈয়ায়িক ভট্টপাদ জয়ন্তও ন্যায়মঞ্জরী গ্রন্থে প্রথম সূত্রের ভূমিকায় * ন্যায়াদি বিদ্যা বেদবিদ্যার ন্যায় সৃষ্টির আদি হইতেই প্রবৃত্ত হইয়াছে বলিয়া লিখিয়াছেন। ইহাতে বেদের সময়েই যে ন্যায়শাস্ত্র বর্ত্তমান ছিল তাহা বেশ বুঝা যায়। কিন্তু, ন্যায়সূত্ররূপে † বিস্তৃত ও শৃঙ্খলাবদ্ধ যে দার্শনিক গ্রন্থখানা

---

* "নন্বক্ষপাদাৎ পূর্ব্বং কুতো বেদপ্রামাণ্যনিশ্চয় আসীৎ ?

* * * * *

আদিসর্গাৎ প্রভৃতি বেদবদিমা বিদ্যাঃ প্রবৃত্তাঃ। সংক্ষেপ-বিস্তর-বিবক্ষয়া তু তাংস্তাংস্তত্র তত্র কর্ত্তৄনাচক্ষতে"।

[ ন্যায়মঞ্জরী—১ সূত্র—অবতরণিকা। ]

† "অল্পাক্ষরমসন্দিগ্ধং সারবদ্বিশ্বতোমুখম্।
সূত্রস্য লক্ষণং চৈতৎ সহেতু অনুমাপকম্" ॥

[ ভামতী—১ম সূত্র। ]

মহর্ষি গোতম রচনা করিয়া গিয়াছেন তাহা বেদের সময়েই রচিত হইয়াছিল কিনা সেই সম্পর্কে বিশেষ প্রমাণ কিছু পাওয়া যায় না, তবে দীর্ঘতমা ঋষি বেদমন্ত্রের দ্রষ্টা হওয়ায়, তিনি যে বেদের সময়েই বর্ত্তমান ছিলেন তাহা বলা যাইতে পারে। অবশ্য, সকল বেদমন্ত্রই এক সময়ে দৃষ্ট হয় নাই। ভিন্ন ভিন্ন কালে ভিন্ন ভিন্ন ঋষি ভিন্ন ভিন্ন বেদমন্ত্রের দ্রষ্টা, ইহা বেদমন্ত্রের দ্বারাই সম্যক্ প্রমাণিত হয়, কাজেই, বেদ যদি ৬০০০খ্রীষ্ট পূর্ব্বাব্দেরও পূর্ব্বের গ্রন্থ হয় তাহা হইলে ন্যায়সূত্রকে অন্ততঃ ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের গ্রন্থ বলিয়া নির্দ্দেশ করা যাইতে পারে, কারণ, ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরে কোনও বেদমন্ত্র দৃষ্ট হইয়াছিল বলিয়া প্রমাণ পাওয়া যায় না, ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পূর্ব্বেই সকল বেদমন্ত্র দৃষ্ট হইয়াছিল। দীর্ঘতমা ঋষিও বেদমন্ত্রের দ্রষ্টা বলিয়া ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দের পরের লোক হইতেই পারেন না, সুতরাং ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দে তিনি ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন বলিলে কি আপত্তির কারণ থাকিতে পারে? তাহা হইলে ৩১০২ খ্রীষ্ট পূর্ব্বাব্দেরও বহু পূর্ব্ববর্ত্তী অহল্যাপতি গৌতমের সহিত ন্যায়-সূত্রকার অক্ষপাদ গোতমের যেরূপ সম্পর্কের কথা পূর্ব্বে উল্লি-খিত হইয়াছে তাহারও বেশ সামঞ্জস্য থাকে। ন্যায়মঞ্জরীকার জয়ন্ত ভট্টের উক্তিও সুসঙ্গত হয়। অতএব, ন্যায়সূত্রকার অক্ষ-পাদ দীর্ঘতমা গোতম অন্ততঃ ৬০০০ খ্রীষ্ট পূর্ব্বাব্দে আবির্ভূত হইয়া ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন—ইহাই সূচিত হইয়া থাকে।

মহামহোপাধ্যায় বিন্ধ্যেশ্বরীপ্রসাদ দ্বিবেদী মহাশয় জ্যোতিষের গণনায় ন্যায়দর্শনকারের চিরন্তনত্ব প্রমাণিত করিয়াছেন। তাঁহার সিদ্ধান্তও অনেকটা আমাদের অনুকূলই বটে।

মহর্ষি অক্ষপাদ গোতম কৃত ন্যায়দর্শনে মোট পাঁচটি অধ্যায় দেখিতে পাওয়া যায়। প্রত্যেক অধ্যায়ে আবার দুইটি করিয়া আহ্নিক আছে। এক দিনে যতগুলি সূত্র রচিত হইয়াছিল ও শিষ্যদিগকে পড়ান হইয়াছিল সেই সকল সূত্র নিয়াই এক একটি আহ্নিক হইয়াছে বলিয়া মনে হয়। সুতরাং পাঁচ অধ্যায়ে মোটের উপর দশটি আহ্নিক আছে। ইহাতে বুঝিতে পারা যায়, মহর্ষি অক্ষপাদ দশ দিনে সমগ্র ন্যায়সূত্র রচনা করিয়া শিষ্যদিগকে ন্যায়শাস্ত্রে উপদেশ দিয়াছিলেন।

ন্যায়সূত্র-নির্ণয়।

প্রচলিত ন্যায়দর্শনের সকল সূত্র মহর্ষি অক্ষপাদ গোতম রচনা করেন নাই।* তিনি মাত্র প্রথম অধ্যায়ের সূত্রগুলি

---

* "The late Dr. S. C. Vidyabhusana in J. R. A. S. 1918. thinks that the earlier part of Nyaya was written by Gautama about 550 B. C. whereas the Nyayasutras of Aksapada were written about 150 A. D. and says that the use of the word Nyaya in the sense of Logic in Mahabharata 1. 1. 67, 1. 70. 42-51. must be regarded as interpolations. He, however, does not give any reasons in support of his assumption.

রচনা করিয়া গিয়াছেন, দ্বিতীয় হইতে পঞ্চম অধ্যায়ের সূত্রগুলি পরে অপর কোনও ব্যক্তি রচনা করিয়া ন্যায়দর্শনের নামে চালাইয়াছেন, এরূপ অদ্ভুত কল্পনা করিয়া যাঁহারা ন্যায়দর্শনকে 'অধ্যাত্মবিদ্যা' না বলিয়া কেবল 'হেতুবিদ্যা' বলিয়াই প্রচার করিতে ইচ্ছা করেন,তাঁহাদিগকে আমরা প্রথমে ইহাই জিজ্ঞাসা করিতে চাই যে, যদি পঞ্চাধ্যায়ী ন্যায়দর্শনই অক্ষপাদপ্রণীত

---

Goldstucker says that both Patanjali (140 B. C.) and Katyayana (fourth century B. C.) knew the Nyaya Sutras. (Goldstucker. Panini p. 157.) We know that Kautilya knew the Nyaya in some form as Anv iksiki in 300 B. C. and on the strength of this we may venture to say that the Nyaya existed in some form as early as the fourth century B. C. But there are other reasons which lead me to think that at least some of the present Sutras were written some time in the second century A. D. Bodas points out that Badarayana's Sutras make allusions to the Vaisesika doctrines and not to Nyaya. On this ground he thinks that Vaisesika Sutras were written before Badarayana's Brahmasutras whereas the Nyayasutras were written later. Chandrakanta Tarkalankara also contends in his edition of Vaisesika that the Vaisesika Sutras were earlier than the Nyaya."

[ Dr. S. N. Das Gupta. History of Indian Philosophy. pp. 279-80. ]

না হইত তাহা হইলে ভাষ্যকার বাৎস্যায়ন প্রভৃতি প্রাচীন ন্যায়াচার্য্যেরা নিঃসংশয়ে সমুদয় সূত্রের ব্যাখ্যা করিয়া যাইতেন না, তাঁহারা অবশ্যই এ বিষয়ে কোনরূপ সন্দেহের সূচনা করিতেন, কিন্তু, বলা বাহুল্য, মাত্র প্রথম অধ্যায়টিই অক্ষপাদের রচিত বাকী চারিটি অধ্যায়ই পরে রচিত হইয়াছে, এমন কথা ব্যাখ্যাকারদের মধ্যে কেহই বলেন নাই, তাঁহারা সকলেই পঞ্চাধ্যায়ী ন্যায়সূত্র দেখিতে পাইয়াছিলেন ও তদনুসারে পাঁচটি অধ্যায়েরই ব্যাখ্যা করিয়া গিয়াছেন। 'ন্যায়সূত্রের' প্রথম অধ্যায়ে বৌদ্ধ মতের আলোচনা নাই, পরবর্ত্তী দ্বিতীয়াদি অধ্যায়সমূহে বৌদ্ধমতের আলোচনা দেখিতে পাওয়া যায়, এই জন্য দ্বিতীয়াদি অধ্যায়সমূহ বৌদ্ধ যুগেই রচিত হইয়াছে, মহর্ষি অক্ষপাদ তাহা রচনা করেন নাই, এরূপ মনে করিবার কোনও সঙ্গত হেতু দেখা যায় না। কারণ, বৌদ্ধমত যে শাক্যসিংহ বুদ্ধদেবেরই সম্পত্তি এমন নহে। যদি বৌদ্ধমত শাক্যসিংহ বুদ্ধদেবেরই সম্পত্তি হইত তাহা হইলে উপনিষদে* ইহার উল্লেখ দেখিতে পাওয়া যাইত না, বিজ্ঞানবাদী বৌদ্ধমত ও শূন্যবাদী বৌদ্ধমত খণ্ডন করিবার জন্য দার্শনিকদের পক্ষে প্রমাণরূপে উপনিষদ্-বাক্য প্রদর্শন করা সম্পূর্ণই অসম্ভব হইত। বিশেষতঃ,

---

* "বৌদ্ধস্তু অন্তঃ অন্তর আত্মা বিজ্ঞানময়ঃ"।

[ তৈত্তিরীয় উপনিষদ্—২।৪।১ । ]

"অপরো বৌদ্ধঃ অসদেব ইদমগ্র আসীৎ"।

[ ছান্দোগ্যোপনিষদ্—৬।২।১ । ]

বৌদ্ধদের * মতেও শাক্যসিংহই প্রথম বুদ্ধ নহেন, ইঁহার পূর্ব্বে অনেক বুদ্ধ হইয়াছিলেন, পরেও অনেক হইবেন। সুতরাং বৌদ্ধ মত বলিলেই শাক্যসিংহের মত বুঝায় না, আর, বৌদ্ধ মত যাঁহারা খণ্ডন করিয়াছেন তাহাদিগকেও শাক্যসিংহের পরবর্ত্তী বলিতে হয় না। ইহা যে শাক্যসিংহ বুদ্ধেরই মত, এমন যখন কোথাও পাওয়া যায় না, তখন বৌদ্ধ মত দেখিয়াই শাক্যসিংহেরই মত বলিয়া কল্পনা করা বাস্তবিক অন্যায়। মহাভারতে বৌদ্ধমতের উল্লেখ আছে বলিয়া মহাভারতও শাক্যসিংহ বুদ্ধদেবেরই পরবর্ত্তী, এমন কথা যেমন বলা যাইতে পারে না, উপনিষদে বৌদ্ধমত স্থান পাইয়াছে বলিয়া উপনিষদ্‌ও শাক্যসিংহ বুদ্ধেরই পরে রচিত হইয়াছিল বলা যেমন বাতুলতা ভিন্ন আর কিছুই হইতে পারে না, ঠিক তেমনি ন্যায়দর্শনেরও দ্বিতীয়াদি অধ্যায়ে বৌদ্ধমত খণ্ডিত হইয়াছে বলিয়া ন্যায়সূত্রকার অক্ষপাদ গোতম ঐ সকল অধ্যায় রচনা করেন নাই বলিতে যাওয়া অথবা ন্যায়সূত্রকারকে শাক্যসিংহ বুদ্ধদেবের পরবর্ত্তী বলিয়া প্রচার করা বাস্তবিক অসঙ্গত।

মহর্ষি অক্ষপাদ গোতম ন্যায়দর্শনের প্রথম সূত্রে প্রমাণাদি ষোলটি পদার্থের তত্ত্বজ্ঞানকে মোক্ষলাভের উপায় বলিয়া নির্দ্দেশ করিয়াছেন, কিন্তু ঐ ষোলটি পদার্থের নামমাত্র জানিলেই উহাদের তত্ত্বজ্ঞান হয় না, হইতে পারে না। উহাদের লক্ষণ

* "Buddha Vamsa. ( Pali Text Society. 1882. )
[ Travels of Hiouen Thsang and Fa. Hien. ]

কি তাহাও বলা প্রয়োজন। ঐ লক্ষণগুলি বাস্তবিক ঐ সকল পদার্থকে উপপাদন করিতে পারে কি না, তাহাও পরীক্ষা করিয়া দেখা নিতান্তই আবশ্যক। সুতরাং প্রথম সূত্রে যে ষোলটি পদার্থের উল্লেখ করা হইয়াছে তাহাদের প্রত্যেকটির উদ্দেশ, লক্ষণ ও পরীক্ষা করিবার জন্য পরবর্ত্তী সূত্রগুলিও নির্দ্দেশ করা দরকার। প্রথমে পদার্থগুলির নাম (উদ্দেশ) বলিতে হয়, তার পর উহাদের লক্ষণ করিতে হয় ও সর্ব্বশেষে নানারূপ বিচার করিয়া ঐ সকল পদার্থের পরীক্ষা করিয়া লইতে হয়। উদ্দেশ, লক্ষণ ও পরীক্ষা *—এই প্রণালী অবলম্বন করিয়াই অক্ষপাদ গোতম ন্যায়দর্শনের উপদেশ দিয়াছেন। এই তিন প্রকার ব্যাপারেই ন্যায়দর্শনের সমাপ্তি, আর ইহাই ন্যায়দর্শনের বৈশিষ্ট্য। অন্য কোনও দর্শনে এরূপ রীতির অনুসরণ করা হয় নাই। যে দর্শনে শাস্ত্র ও যুক্তির উপর প্রতিষ্ঠিত বিচারের দ্বারা তত্ত্ব নির্ণয় করা হইয়াছে তাহাতে এরূপ প্রণালী অবলম্বন করা বাস্তবিকই সঙ্গত, আর এজন্যই ইহাকে ন্যায়দর্শন বলা যায়। নতুবা, সূত্রগুলি বিশৃঙ্খল ভাবে বিন্যস্ত হইলে ইহার ন্যায়ত্ব অব্যাহত থাকিত না। অতএব, পদার্থের নাম কীর্ত্তন করিয়াই

* "ত্রিবিধা চাস্য শাস্ত্রস্য প্রবৃত্তিঃ—উদ্দেশঃ, লক্ষণং পরীক্ষা চেতি। নামধেয়েন পদার্থমাত্রস্য অভিধানম্—উদ্দেশঃ, তত্র উদ্দিষ্টস্যাতত্ত্বব্যবচ্ছেদকো ধর্ম্মঃ—লক্ষণং, লক্ষিতস্য যথালক্ষণম্ উপপদ্যতে ন বেতি প্রমাণৈরবধারণং — পরীক্ষা।"

[ন্যায়দর্শন—বাৎস্যায়ন-ভাষ্য—১ অ, ১আ, ৩ সূ—উপক্রমণিকা। ]

যাহার নাম বলা হইয়াছে তাহা যে তদ্ব্যতীত অপর সকল পদার্থ হইতেই ভিন্ন, ইহা বুঝানের জন্য ঐ পদার্থটির অসাধারণ ধর্ম্ম এমন ভাবে নির্দ্দেশ করিতে হয় যাহাতে নির্দ্দিষ্ট লক্ষণটি কেবল উদ্দিষ্ট পদার্থটিকেই বুঝায়, অন্য কোনও পদার্থকেই বুঝাইতে পারে না। এইরূপে সামান্যতঃ পদার্থের লক্ষণ নির্দ্দেশ করিয়া বিশেষ ভাবে পদার্থটি জানিবার জন্য উহার বিভাগ করিতে হয়, ঐরূপ বিভাগও পদার্থের উদ্দেশ ভিন্ন আর কিছুই নহে, কারণ, পদার্থের উদ্দেশে যে নামমাত্র বলা হইয়া থাকে, পদার্থের বিভাগেও প্রকারভেদে ঠিক তাহাই উদ্দিষ্ট হয়, কাজেই, ইহাকেও উদ্দেশ ভিন্ন আর কিছুই বলা যায় না। বাস্তবিক, ইহা একটি স্বতন্ত্র ব্যাপার নহে। সামান্য লক্ষণ না বলিয়াই পদার্থের বিভাগ করা যায় না। কারণ, আগে সামান্যতঃ পদার্থের জ্ঞান হইলেই বিশেষ জ্ঞান লাভ করিবার জন্য চেষ্টা করা যাইতে পারে। এই জন্যই পদার্থের সামান্য লক্ষণ বলিয়া পদার্থ বিভাগ করা সঙ্গত, পদার্থের নামমাত্র বলিয়াই উহা বিভাগ করা যাইতে পারে না। কিন্তু মহর্ষি অক্ষপাদ গোতম অনেক স্থলেই পদার্থের সামান্য লক্ষণ বলিবার পূর্ব্বে পদার্থ বিভাগ করিয়া নিয়াছেন। তিনি কখনও পৃথক্ পৃথক্ সূত্রে পদার্থের সামান্য লক্ষণ ও বিভাগ নির্দ্দেশ করিয়াছেন, কখনও বা পৃথক্ সূত্রে সামান্য লক্ষণ না বলিয়াই পদার্থের বিভাগ করিয়া গিয়াছেন। তিনি 'প্রমাণ' ও 'প্রমেয়' পদার্থের সামান্য লক্ষণ বলিবার জন্য পৃথক্ কোনও সূত্র করেন নাই, উহাদের বিভাগ

করিবার জন্যই কেবল সূত্র নির্দ্দেশ করিয়াছেন, আবার, 'ছল' পদার্থের পৃথক্ পৃথক্ সূত্র করিয়াই সামান্য লক্ষণ ও বিভাগ বলিয়া গিয়াছেন। অনেক স্থলেই ঐরূপ রীতির অনুসরণে 'ন্যায়সূত্র' গ্রন্থ সমাপ্ত হইয়াছে। অতএব বুঝিতে হইবে, উদ্দিষ্ট পদার্থের বিভাগ করিতে মহর্ষি দুইটি রীতি অবলম্বন করিয়াছেন। যে সকল পদার্থের সামান্য লক্ষণ বলিবার জন্য আর পৃথক্ সূত্র করেন নাই, কেবল বিভাগ করিবার জন্যই সূত্র নির্দ্দেশ করিয়াছেন, তাহাদের সামান্য লক্ষণও ঐ বিভাগসূত্রেই সূচিত হইয়াছে। সুতরাং মহর্ষির সূত্রগ্রন্থন সর্ব্বত্র সঙ্গত হয় নাই বলিয়া মনে করিবার কোনও কারণ নাই। ন্যায়দর্শনের প্রথম অধ্যায়ে প্রায় সকল পদার্থেরই উদ্দেশ (নাম ও বিভাগ) ও লক্ষণ (ইতরব্যাবর্ত্তক ধর্ম্ম) বলিবার জন্য সূত্র করা হইয়াছে। কিন্তু ঐ সকল পদার্থের পরীক্ষা (প্রমাণের দ্বারা অবধারণ) করিবার জন্য প্রথম অধ্যায়ে বিশেষ কোনও সূত্র নাই, কেবল 'ছল' পরীক্ষার জন্য কয়েকটি মাত্র সূত্র আছে, এজন্য দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ অধ্যায়েই পদার্থের পরীক্ষা করিবার জন্য সূত্র-নির্দ্দেশ আছে। পঞ্চম অধ্যায়ে 'জাতি'ও 'নিগ্রহস্থানে'র বিভাগাদি বিশেষ বিবরণ লিপিবদ্ধ হইয়াছে। যদি প্রথম অধ্যায়মাত্রই অক্ষপাদের রচিত হয় তাহা হইলে শাস্ত্রের বৈশিষ্ট্য অব্যাহত থাকে না, উদ্দিষ্ট ও লক্ষিত পদার্থের 'পরীক্ষা'রূপ ব্যাপারের অভাবে ন্যায়দর্শনের উদ্দেশ্যই অসম্পন্ন থাকিয়া যায়, সুতরাং পাঁচটি অধ্যায়ই অক্ষপাদের রচিত—ইহা স্বীকার না করিলে চলে

না। কেবল প্রথম অধ্যায়টিই অক্ষপাদের রচিত বলিয়া প্রচার করা বাস্তবিক ন্যায়দর্শনের তাৎপর্য্য না বুঝারই ফল। যিনি শাস্ত্রের তাৎপর্য্য বুঝিবেন তাহাকে ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে যে, প্রমাণের দ্বারা পদার্থের অবধারণ না করিলে ন্যায়দর্শনের 'ন্যায়'ত্বই যখন অব্যাহত থাকে না, তখন মহর্ষি অক্ষপাদ গোতম কখনই এমন মূর্খ ছিলেন না, যাহাতে তিনি ন্যায়দর্শনের উপদেশ করিতে গিয়া প্রথম অধ্যায়ে প্রমাণাদি পদার্থের উদ্দেশ ও লক্ষণমাত্র বলিয়াই নিজের বক্তব্য শেষ করিবেন, দ্বিতীয়াদি অধ্যায়ে ঐ উদ্দিষ্ট ও লক্ষিত পদার্থগুলির পরীক্ষা করিয়া যাইবেন না। যে অক্ষপাদ ন্যায়শাস্ত্র বলিলেন, যিনি প্রমাণাদির পদার্থত্ব নির্ণয় করিলেন, একমাত্র প্রমাণের উপরই যাঁহার শাস্ত্র প্রতিষ্ঠিত, তিনি প্রমাণের দ্বারা পদার্থের অবধারণ করিবার অপেক্ষা না করিয়াই পদার্থের নামমাত্র বিভাগ ও লক্ষণ বলিয়া নিজের উপদিষ্ট শাস্ত্র অসম্পূর্ণ রাখিয়া গেলেন—ইহা যে বাস্তবিক বিরুদ্ধ কথা, তাহা সুধীগণ ভাবিয়া দেখিবেন।

বিশেষতঃ, ন্যায়দর্শনের দ্বিতীয়াদি অধ্যায়ে বৌদ্ধমতের খণ্ডন আছে বলিয়া যদি উহাকে শাক্যসিংহ বুদ্ধের মতই ধরিয়া লওয়া যায়, তাহা হইলেও দ্বিতীয়াদি অধ্যায়ে যে সকল সূত্র আছে তাহা শাক্যসিংহের পরে রচিত হইয়াছে বলিয়া মনে করা যাইতে পারে না, কারণ, বাস্তবিক সূত্রগুলিতে বৌদ্ধমতের কোনও উল্লেখ নাই, পরবর্ত্তী ব্যাখ্যাকারেরা উহা ব্যাখ্যা করিতে গিয়া নানামতের উল্লেখ করিয়াছেন। এইজন্য সূত্রকার দায়ী

নহেন, ব্যাখ্যাকারেরাই দায়ী। পরমত খণ্ডন করিয়া নিজের পক্ষ প্রবল করিবার ইচ্ছায়ই ব্যাখ্যাকারেরা নানামতের উল্লেখ করিয়া থাকেন। তাঁহারা সর্ব্বদা ও সর্ব্বত্র মূল গ্রন্থকারের উক্তির মর্য্যাদা রক্ষা করিয়া চলিতে পারেন না। যেখানে বাড়াইয়া বলিতে হয় সেখানে বাড়াইয়া বলা, আর, যেখানে কমান দরকার সেখানে কমাইয়া বলাই ব্যাখ্যাকারদের রীতি। ইহাই চিরন্তন প্রথা। এইরূপেই ব্যাখ্যাকারেরা শাস্ত্রের বৈশিষ্ট্য অক্ষুণ্ণ রাখিতে প্রয়াস পান। সুতরাং এজন্য ব্যাখ্যা-কারদেরও দোষ দেওয়া যায় না, তবে, মূল গ্রন্থে নাম লইয়া কাহারো মতের খণ্ডন না থাকিলে ব্যাখ্যা করিবার সময় নাম লইয়া যে মত খণ্ডন করা হয় তাহা বাস্তবিক একটু বাড়াবাড়িই বটে। ন্যায়সূত্রে শাক্যসিংহ বুদ্ধের মত মোটেই খণ্ডিত হয় নাই, তবে, তদনুরূপ যে সকল মতের ইঙ্গিত করা হইয়াছে, তাহার তাৎপর্য্য এই যে, কোনও বিষয়ে বিচার করিতে প্রবৃত্ত হইলে যে যে প্রকারে অসৎ তর্কের অবতারণা করা যাইতে পারে, যে যে প্রকারে আস্তিক্যবুদ্ধির বিরুদ্ধে শুষ্ক যুক্তি নির্দ্দেশ করা যাইতে পারে, সেই সেই প্রকারে উদ্ভাবিত নাস্তিকদের কুতর্ক নিরাস করিয়া সুতর্কের সাহায্যে তত্ত্ব নির্ণয় করিবার চেষ্টা করা হইয়াছে মাত্র। এইরূপ কুতর্ক নিরাস করিতে যে সকল বিষয় খণ্ডিত হইয়াছে—তাহা পরবর্ত্তী বৌদ্ধাদির সম্মত হইলেও ন্যায়সূত্রে যখন শাক্যসিংহের মত—এইরূপ নাম নিয়া উহা খণ্ডিত হয় নাই, তখন ঐ সকল সূত্র

শাক্যসিংহের পরে রচিত হইয়াছে বলিয়া মনে করার কোনও কারণ নাই। যদি শাক্যসিংহের পরেই ঐগুলি রচিত হইত ও তাহাতে বাস্তবিক শাক্যসিংহের মতই খণ্ডিত হইত, তাহা হইলে শাক্যসিংহের নাম নিয়াই খণ্ডন করা যাইত, অস্পষ্ট ইঙ্গিত করিবার কোনও প্রয়োজন ছিল না। অতএব, ন্যায়দর্শনের দ্বিতীয়াদি অধ্যায়ও মহর্ষি অক্ষপাদ গোতমেরই রচিত, ইহা স্বীকার করিতে হয়, নতুবা, আধুনিক ব্রাহ্ম ধর্ম্মে 'নিরাকার ব্রহ্মের উপাসনা' প্রভৃতি যে সকল মত দেখিতে পাওয়া যায়, অক্ষপাদের ন্যায়দর্শনে তাহারও কোন কোন অংশের ইঙ্গিত আছে বলিয়া ন্যায়দর্শনকার অক্ষপাদ গোতমকে ব্রাহ্ম ধর্ম্মের প্রচারক রাজা রামমোহন রায়েরও পরবর্ত্তী বলিয়া নির্দ্দেশ করা যাইতে পারে, অথবা ন্যায়সূত্রগুলি অক্ষপাদ রচনা করেন নাই, রাজা রাম-মোহন রায়ের পরে অপর কোনও ব্যক্তি ঐগুলি রচনা করিয়া গিয়াছেন বলিয়া কল্পনা করা যাইতে পারে, কিন্তু উহা যে সম্পূর্ণই অসম্ভব তাহাতে বোধ হয় কাহারো মতভেদ নাই। কাজেই, কোনও প্রাচীনগ্রন্থে কোনরূপ আধুনিক মতবাদের ইঙ্গিতমাত্র থাকিলেই উহার প্রাচীনত্বে সন্দেহ করা সর্ব্বথা অসঙ্গত। তবে, যে স্থলে নাম, ধাম ও ভাষাদ্বারা বিশেষভাবে ধরিতে পারা যায়, সে স্থলে সন্দেহের অবকাশ থাকিতে পারে। মহর্ষি অক্ষপাদ গোতমের ন্যায়সূত্রে তেমন ভাবে ধরিবার কিছুই নাই, সুতরাং অযথা কল্পনা ও সন্দেহ করা বৈ ত নয়!

পক্ষান্তরে, বৌদ্ধ ধর্ম্ম অতি প্রাচীন। এই ধর্ম্ম শাক্য-

সিংহের সময়হইতেই প্রচলিত হইয়াছে এমন নহে, তাঁহার পূর্ব্বেও ভারতে ইহা প্রচলিত ছিল—এরূপ ভূরি ভূরি প্রমাণ পাওয়া যায়। বাল্মীকিরামায়ণের অযোধ্যাকাণ্ডে বর্ণনা দেখিতে পাওয়া যায় যে—'যেমন চোরকে দণ্ড দেওয়া উচিত, ঠিক তেমনি বুদ্ধ এবং নাস্তিককেও দণ্ড দেওয়া কর্ত্তব্য। যাহাতে প্রজাদের মঙ্গল সাধিত হয় সেই উদ্দেশ্যে দণ্ডার্হ ব্যক্তিকে দণ্ড দিতে হইবে। পণ্ডিতলোকদের নাস্তিকের সঙ্গে সম্ভাষণ পর্য্যন্ত করা অনুচিত'। * মহাভারতের ভীষ্মপর্ব্বেও

* "যথা হি চোরঃ স তথাহি বুদ্ধ-
স্তথাগতং নাস্তিকমত্র বিদ্ধি।
তস্মাদ্ধি যঃ শক্যতমঃ প্রজানাং
স নাস্তিকে নাভিমুখো বুধঃ স্যাৎ" ॥৩৪॥

[ বাল্মীকিরামায়ণ—অযোধ্যাকাণ্ড—১০৯ সর্গ। ]

"বৌদ্ধাদয়ো রাজ্ঞশ্চোরবদ্দণ্ড্যা ইত্যাহ—যথাহীতি। বুদ্ধো বুদ্ধমতানুসারী তথা চোরবদ্দণ্ড্য ইতি হি প্রসিদ্ধম্। নাস্তিকং চার্ব্বাকম্। তথাগতং তৎসদৃশং চোরবদ্দণ্ড্যং বিদ্ধি। নাস্তিকবিশেষস্তথাগতঃ। তমপি চোরবদ্দণ্ড্যমিতি শেষ ইত্যন্যে। বেদপ্রামাণ্যাপহর্ত্তৃত্বেন তেষামপি চোরত্বাৎ। হি নিশ্চয়েন। তস্মাৎ প্রজানামনুগ্রহায় রাজ্ঞা চোরবদেব দণ্ডয়িতুং শক্যতমো যঃ স চোরবদেব দণ্ড্যঃ। দণ্ডাযোগ্যে তু বুধো ব্রাহ্মণঃ নাস্তিকে অভিমুখো ন স্যাৎ। তৎসম্ভাষণাদি ন কুর্ব্বীত ইত্যর্থঃ। তুল্যন্যায়াদ্দণ্ডাসমর্থো ব্রাহ্মণোঽপি তদ্বিমুখঃ স্যাদিতি সূচিতম্"।

[ রামায়ণ—তিলক-টীকা। ]

বৌদ্ধধর্ম্মের নামোল্লেখ দেখিতে পাওয়া যায়। শ্রীমদ্‌ভাগবত পুরাণের স্থানে স্থানে বুদ্ধাবতারের উল্লেখ আছে। বায়ুপুরাণ এবং কল্কিপুরাণেও বুদ্ধাবতার সম্পর্কে বিবরণ লিপিবদ্ধ হইয়াছে। ঐসকল গ্রন্থে বৌদ্ধ ধর্ম্মের বিষয়ও স্থান পাইয়াছে। অগ্নি-পুরাণেও বুদ্ধাবতারের উল্লেখ আছে। মূল কথা, বৌদ্ধ ধর্ম্ম শাক্যমুনির পূর্ব্বেও অতি প্রাচীন কাল হইতেই লোকে প্রসিদ্ধি লাভ করিয়াছিল। সুতরাং, বৌদ্ধ ধর্ম্ম বাস্তবিক আধুনিক নহে, অতি প্রাচীন—ইহাতে সন্দেহ করিবার কোনরূপ কারণ দেখা যায় না। কিন্তু, স্মরণাতীত কাল হইতেই শাস্ত্রকারেরা বৌদ্ধদিগকে নাস্তিকের ন্যায় ভ্রষ্টাচারী জ্ঞান করিয়া আসিতে-ছেন। ইহাঁরা বেদকে অস্বীকার করেন বলিয়াই বোধ হয় ভারতীয় আর্য্যজাতির নিকট ভ্রষ্টাচারী বলিয়া চিরকাল নিন্দিত হইয়াছেন।

অবশ্য, শাক্যসিংহ হইতেই এই বৌদ্ধধর্ম্মের বিশেষ প্রচার হইয়া থাকে। 'ললিতবিস্তর' নামক বৌদ্ধ গ্রন্থের প্রথম অধ্যায়ে যে বিবরণ দেখিতে পাওয়া যায়, তাহাতে স্পষ্টই বুঝা যায় যে, এই শাক্যসিংহই সর্ব্বপ্রথম বুদ্ধ নহেন, তাঁহার পূর্ব্বেও অনেক বুদ্ধ হইয়া গিয়াছেন। "পূর্ব্বতন তথাগত বুদ্ধেরা যে বৌদ্ধধর্ম্ম প্রচার করিয়া গিয়াছেন, আপনি এই 'ললিতবিস্তরে' আবার তাহা প্রকাশ করুন" *—এরূপ কথা

* "অপ্রমাণ-বুদ্ধ-ধর্ম্ম-নির্দ্দেশ-পূর্ব্বকৈরপি তথাগতৈঃ ভাষিতং পূর্ব্বে"।
[ ললিতবিস্তর—প্রথম অধ্যায়। ]

ললিতবিস্তরে লিপিবদ্ধ আছে। শাক্যসিংহ বুদ্ধের শিষ্যদের মতে সেই পূর্ব্বতন তথাগত বুদ্ধ মোটের উপর ৫৫ জন, আর শাক্যসিংহ ৫৬-তমস্থানীয়।

১। পদ্মোত্তর, ২। ধর্ম্মকেতু, ৩। দীপঙ্কর, ৪। গুণকেতু, ৫। মহাকর, ৬। ঋষিদেব, ৭। শ্রীতেজাঃ, ৮। সত্যকেতু, ৯। বজ্রসংহত, ১০। সর্ব্বাভিভূত, ১১। হেমবর্ণ, ১২। অত্যুচ্চ-গামী, ১৩। প্রবাতসার, ১৪। পুষ্পকেতু, ১৫। বররূপ, ১৬। সুলোচন, ১৭। ঋষিগুপ্ত, ১৮। জিনবক্ত্র, ১৯। উন্নত, ২০। পুষ্পিত, ২১। উর্ণীতেজাঃ, ২২। পুষ্কর, ২৩। সুরশ্মি, ২৪। মঙ্গল, ২৫। সুদর্শন, ২৬। সিংহতেজাঃ, ২৭। স্থিতবুদ্ধিদত্ত, ২৮। বসন্তগন্ধি, ২৯। সত্যধর্ম্মবিপুলকীর্ত্তি, ৩০। তিষ্য, ৩১। পুষ্য, ৩২। লোকসুন্দর, ৩৩। বিস্তীর্ণভেদ, ৩৪। রত্নকীর্ত্তি, ৩৫। উগ্রতেজ ( উগ্রতেজাঃ ), ৩৬। ব্রহ্মতেজাঃ, ৩৭। সুঘোষ, ৩৮। সুপুষ্য, ৩৯। সুমনোজ্ঞঘোষ, ৪০। সুচেষ্টরূপ, ৪১। প্রহসিতনেত্র, ৪২। গুণরাশি, ৪৩। মেঘস্বর, ৪৪। সুন্দরবর্ণ, ৪৫। আয়ুস্তেজাঃ, ৪৬। সলীলগজগামী, ৪৭। লোকাভিলষিত, ৪৮। জিতশক্র, ৪৯। সম্পূজিত, ৫০। বিপশ্চিৎ, ৫১। শিখি, ৫২। বিশ্বভূ, ৫৩। ক্রকুচ্ছন্দ, ৫৪। কনকমুনি, ৫৫। কাশ্যপ, —এই ৫৫ জন পূর্ব্বতন বুদ্ধের মধ্যে 'বিপশ্চিৎ' হইতে 'কাশ্যপ' পর্য্যন্ত শেষ ছয় জনের সামান্য বিবরণ 'শম্ভুপুরাণে' পাওয়া য়ায়। এই শম্ভুপুরাণকে নেপালের বৌদ্ধেরা বিশেষ সমাদর করিয়া থাকেন। সর্ব্বশেষে শাক্যসিংহ বুদ্ধই বৌদ্ধ ধর্ম্মের

প্রচার করেন। সুতরাং এই শেষ বুদ্ধই বৌদ্ধ ধর্ম্মের প্রচারক, প্রবর্ত্তক নহেন—ইহা নিশ্চিত।

ঐতিহাসিকদের মধ্যে কেহ কেহ * বলেন, পূর্ব্বতন ৫৫জন বুদ্ধের মধ্যে প্রথম ৪৯ জন স্বর্গে ও শেষ ৬ জন মর্ত্তে আবির্ভূত হইয়াছিলেন। এই জন্যই বোধ হয় শম্ভুপুরাণে শেষ ছয়জনেরই বিবরণ লিপিবদ্ধ আছে; আর, এই জন্যই বোধ হয়, শাক্যসিংহ বুদ্ধের শিষ্যেরা তাঁহাকে সপ্তম † বুদ্ধ বলিয়া প্রকাশ করেন। আবার, কেহ কেহ এরূপ মতও প্রকাশ করিয়াছেন যে, শাক্যসিংহের পূর্ব্বে আরও ১২৩ জন ‡ তথাগত বুদ্ধ আবি-

---

* "শাক্যসিংহ শেষ মর্ত্ত্য বুদ্ধ। ইহাঁর পূর্ব্বে ৫৫ জন বুদ্ধ বর্ত্তমান ছিলেন, তাহার মধ্যে 'পদ্মোত্তর' হইতে 'সম্পূজিত' পর্য্যন্ত ৪৯ জন বুদ্ধ স্বর্গে ও বিপশ্চিৎ, শিখি, বিশ্বভূ, ক্রকুচ্ছন্দ, কনকমুনি ও কাশ্যপ মর্ত্ত্যলোকে অবতীর্ণ হইয়াছিলেন"।

[ রামদাস সেন কৃত—ঐতিহাসিক-রহস্য—৪৫ পৃষ্ঠা। ]

† "শাক্যসিংহ হইতেই এই ধর্ম্মের ( বৌদ্ধধর্ম্মের ) বিশেষ প্রচার ও স্থাপনা হয়, কিন্তু বুদ্ধের শিষ্যগণ বলেন তথাগত শেষ সপ্তম বুদ্ধ।"

[ সাধু অঘোরনাথ-কৃত—'শাক্যমুনিচরিত ও নির্ব্বাণতত্ত্ব'—১৪ পৃষ্ঠা। ]

‡ "অধুনা যে কাল অতিবাহিত হইতেছে বৌদ্ধ শাস্ত্রে উহাকে মহাভদ্রকল্প বলে। এই কল্পের অতীতকালমধ্যে ক্রকুচ্ছন্দ, কনকমুনি, কাশ্যপ ও শাক্যসিংহ অবতীর্ণ হইয়াছিলেন। ক্রকুচ্ছন্দ খ্রীঃ পূঃ ৩১০১ অব্দে, কনকমুনি খ্রীঃ পূ ২০৯৯ অব্দে, কাশ্যপ খ্রীঃ পূঃ ১০১৪ অব্দে এবং শাক্যসিংহ খ্রীঃ পূঃ ৬২৩ অব্দে জন্মগ্রহণ করেন। ইহাদের পূর্ব্বে আর একশত বিশ

ভূর্ত হইয়াছিলেন এবং তাঁহাদের পূর্ব্বে অশীতি কোটি বুদ্ধের জন্ম হইয়াছিল। কেহ বা শাক্যসিংহকে ২৫শে * বুদ্ধ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

যাহা হউক শাক্যসিংহের পূর্ব্বে কত জন তথাগত বুদ্ধের আবির্ভাব হইয়াছিল তাহা ঠিক করিয়া বলিতে না পারিলেও আমাদের কিছুই যায় আসে না। তবে, শাক্যসিংহ যে প্রথম বুদ্ধ নহেন, বৌদ্ধ গ্রন্থ ললিতবিস্তরেই তাহার স্পষ্ট আভাস পাওয়া যায়। এই 'ললিতবিস্তর'ই বুদ্ধদেবের জীবন ও মত সম্পর্কে প্রামাণিক গ্রন্থ। † এই গ্রন্থছাড়া অপর কোথাও বুদ্ধ এবং বৌদ্ধধর্ম্ম সম্পর্কে তেমন বিশদ আলোচনা দেখিতে পাওয়া যায়

(১২০) জন তথাগত প্রাদুর্ভূর্ত হন। তাঁহাদের পূর্ব্বে অশীতি কোটি বুদ্ধ জন্মিয়াছিলেন"।

[ বুদ্ধদেব—১৪ পৃষ্ঠা ( সতীশচন্দ্র আচার্য্য বিদ্যাভূষণ-কৃত। ) ]

* "অপি চ, হীনযানিকানাং বৌদ্ধানাং মতে শাক্যসিংহশ্চ পঞ্চবিংশো বুদ্ধঃ অস্মাৎ পূর্ব্বমনেকে বুদ্ধাঃ সঞ্জাতাঃ পরমপ্যনেকে ভবিষ্যন্তীতি"।

[ ন্যায়বার্ত্তিক-ভূমিকা—৬৩ পৃষ্ঠা। ]

† "M. E. Senart describes the Gathas to be the most ancient and authentic text on the life of the last Buddha and the Lalita-Vistara as the type of the most complete, the most perfect and also the most authoritative book."

[ শাক্যমুনিচরিত ও নির্ব্বাণ-তত্ত্ব—সাধু অঘোরনাথ-কৃত। ]

না। সুতরাং ললিতবিস্তরে যখন একাধিক বুদ্ধের সংবাদ পাওয়া যাইতেছে তখন শাক্যসিংহ বুদ্ধের পূর্ব্বেও যে বৌদ্ধ ধর্ম্ম প্রচলিত ছিল তাহা নিঃসংশয়ে বলা যাইতে পারে। অতএব, ন্যায়দর্শনে যদি বৌদ্ধমতের উল্লেখও থাকে তাহা হইলেও ইহা যে শাক্যসিংহের পরেই রচিত হইয়াছিল, এমন বলিবার কোনও সঙ্গত কারণ নাই। বিশেষতঃ, ঐ ললিতবিস্তরের দ্বাদশ অধ্যায়ে * বেদ, ব্যাকরণ, পুরাণ, ইতিহাস, হেতুবিদ্যা ও বৈশেষিক প্রভৃতি শাস্ত্রের উল্লেখ দেখিতে পাওয়া যায়। ঐ ললিতবিস্তর গ্রন্থখানা ২২১-২৬৩ খ্রীষ্টাব্দের মধ্যে চীনভাষায় অনুবাদ করা হইয়াছিল, কাজেই উহা যে প্রাচীন গ্রন্থ তাহাতে কোনরূপ সন্দেহ নাই। এই গ্রন্থে ন্যায়, সাংখ্য, যোগ, বৈশেষিক প্রভৃতি শাস্ত্রের স্পষ্ট উল্লেখ আছে। বৌদ্ধদের 'ব্রহ্মজালসুত্তে'ও † ন্যায়দর্শনের স্পষ্ট

* "নিঘণ্টৌ, নিগমে, পুরাণে, ইতিহাসে, বেদে, ব্যাকরণে, নিরুক্তে, শিক্ষায়াং, ছন্দসি, যজ্ঞকল্পে, জ্যোতিষি, সাংখ্যে, যোগে, ক্রিয়াকল্পে, বৈশেষিকে, অর্থবিদ্যায়াং, বার্হস্পত্যে, * * * হেতুবিদ্যায়াং, * * * সর্ব্বত্র বোধিসত্ত্ব এব বিশিষ্যতে স্ম"।

[ ললিতবিস্তর—১২শ অধ্যায়—১৭৯ পৃষ্ঠা (Bibliotheca Indica Series.) ]

† "ইধ ভিক্খবে একচ্চো সমনো বা ব্রাহ্মণো বা তক্কী হোতি বীমংসী। সো তক্ক-পরিয়াহতং বীমংসানুচরিতং সয়ং পটিভানং এবং আহ"।

[ ব্রহ্মজালসুত্ত—১-৩২ ]

উল্লেখ দেখিতে পাওয়া যায়। "অত্তনগলবংস" * নামক গ্রন্থেও তর্কশাস্ত্রের উল্লেখ আছে। এই 'তর্কশাস্ত্র'ই 'ন্যায়দর্শন'। ললিতবিস্তরে যে 'হেতুবিদ্যা'র উল্লেখ আছে, তাহাতেও 'ন্যায়দর্শন'ই বুঝাইতেছে। ঐ 'হেতুবিদ্যা' শব্দে 'ন্যায়দর্শন' ছাড়া অন্য কোনও শাস্ত্রকেই বুঝাইতে পারে না, কারণ, মহাভারতে শান্তিপর্ব্বে † 'হেতুবিদ্যা' শব্দে যে 'ন্যায়-দর্শন'ই ( তর্কবিদ্যা ) বুঝাইয়া থাকে, তাহাই স্পষ্ট উল্লিখিত হইয়াছে। ব্রহ্মজালসুত্তে যে বিবরণ পাওয়া যাইতেছে তাহাতে বুদ্ধদেব স্বয়ং বেদ, পুরাণ, ন্যায় প্রভৃতি শাস্ত্র আলোচনা করিয়াছিলেন—ইহাই সূচিত হয়।

সাধু অঘোরনাথ তদীয় "শাক্যমুনিচরিত ও নির্ব্বাণতত্ত্ব" নামক গ্রন্থের পরিশিষ্টেও ৩১ পৃষ্ঠায় লিখিয়া গিয়াছেন,—"শাক্য-মুনি সাংখ্য, পাতঞ্জল, ন্যায়, বেদান্ত প্রভৃতি দর্শন শাস্ত্র অধ্যয়ন

* "তক্কসত্থং"।

[ অত্তনগলবংস—২২৯ পৃষ্ঠা। ]

† "অহমাসং পণ্ডিতকো হৈতুকো বেদনিন্দকঃ।
আন্বীক্ষিকীং তর্কবিদ্যামনুরক্তো নিরর্থকাম্॥
হেতুবাদান্ বিবদতা বক্তা সংসৎসু হেতুমৎ"॥

[ মহাভারত—শান্তিপর্ব্ব—১৮০ অধ্যায়। ]

"ন্যায়তন্ত্রাণ্যনেকানি তৈস্তৈরুক্তানি বাদিভিঃ।
হেত্বাগম-সদাচারৈর্যদ্‌যুক্তং তদুপাস্যতাম্"॥

[ মহাভারত—শান্তিপর্ব্ব—২১০ অধ্যায়। ]

করিয়া ঈশ্বর শব্দ বিবাদের স্থল এবং নিতান্ত জটিল বিলক্ষণ বুঝিতে পারিয়াছিলেন"। তিনি আরও লিখিয়াছেন,—"বৌদ্ধ ধর্ম্মের সঙ্গে পূর্ব্ব দর্শন সকলের অনৈক্য-প্রদর্শন সহজ। জৈমিনি-কৃত দর্শনসহ ইহার কোন মিল হইবার সম্ভাবনা নাই, কেননা, উহা বৈদিক কর্ম্মকাণ্ডের মীমাংসা। বৈশেষিক ও ন্যায়-দর্শনসহ মিলিবে কি প্রকারে? এ দুই দর্শন যে সকল পদার্থকে সত্য বলে বৌদ্ধমতে সে সকল অপদার্থ, কিছুই নহে"। সুতরাং দেখা যাইতেছে ন্যায়দর্শন কোন প্রকারেই শাক্যসিংহ বুদ্ধদেবের পরবর্ত্তী হইতে পারে না। অতএব, নেপালের পার্ব্বত্য প্রদেশের নিকট রোহিণী নদীর তীরে কপিলবাস্তু (বর্ত্তমান নাম কোহানা) নগরে ৬২৩ খ্রীষ্ট পূর্ব্বাব্দে শাক্যবংশের শ্রেষ্ঠ পুরুষ যে শাক্যসিংহ বুদ্ধদেব জন্মগ্রহণ করিয়াছিলেন, যাঁহার পূর্ব্বে অনেক বুদ্ধেরই আবির্ভাব হইয়াছিল, তিনি যে ন্যায়দর্শন-কার মহর্ষি অক্ষপাদ দীর্ঘতমা গোতমের সমসাময়িক বা পূর্ব্ববর্ত্তী হইতেই পারেন না, তাহাতে আর সন্দেহ কি? ইক্ষ্বাকুবংশ হইতেই শাক্য নামকরণ হইয়াছিল। ইক্ষ্বাকুবংশের কোনও পূর্ব্বপুরুষ পিতার শাপে কপিলমুনির আশ্রমে গিয়া শাক (সেগুন) গাছে লুকাইয়া বাস করিতেছিলেন। তাহার পর উহার বংশ শাক্যনামে প্রসিদ্ধি লাভ করে—এইরূপ একটি কথা আছে। যাহা হউক ঐ কথার কোনও মূল থাকুক আর নাই থাকুক শুদ্ধোদনের (শুদ্ধৌদনের) পুত্র শাক্যসিংহ যে ইক্ষ্বাকুবংশ-সম্ভূত তাহাতে কোনরূপ মতভেদ নাই, মৎস্যপুরাণেও ইহার

প্রমাণ * পাওয়া যায়। কাজেই,ঐ শাক্যসিংহ গৌতম বা গোতম যে ন্যায়দর্শনকার দীর্ঘতমা গোতমহইতে ভিন্ন ব্যক্তি তাহাতেও সন্দেহ করিবার কোনও উপায় নাই। ন্যায়দর্শনকার গোতম মিথিলাবাসী বলিয়াই প্রসিদ্ধ, তিনি গোরক্ষপুরের নিকটবর্ত্তী কপিলবাস্তু নগরে যে শাক্যসিংহের জন্ম হইয়াছিল তাহা হইতে যে বাস্তবিকই ভিন্ন—ইহাত নিশ্চিত। 'ত্রেতাবতার রামচন্দ্র' নামক গ্রন্থেও লিখিত আছে, "বৃহস্পতি সুরাচার্য্য অঙ্গিরার পুত্র, ইনিই বৌদ্ধধর্ম্মাত্মক মোহনশাস্ত্রের প্রবর্ত্তন করেন। মতান্তরে, অন্য এক বৃহস্পতি জৈন ধর্ম্মের প্রবর্ত্তয়িতা"। বৌদ্ধধর্ম্মাত্মক মোহনশাস্ত্রের প্রবর্ত্তক এই বৃহস্পতিরই ভ্রাতুস্পুত্র দীর্ঘতমা। উশিজের পত্নী মমতার গর্ভে দীর্ঘতমার জন্ম হয়। ইনি বৃহস্পতির জ্যেষ্ঠ ভ্রাতা উশিজের ঔরস পুত্র, এরূপ বিবরণ মৎস্যপুরাণে † লিপিবদ্ধ আছে। সুতরাং দীর্ঘতমা

* সঞ্জয়স্য সুতঃ শাক্যঃ শাক্যাচ্ছুদ্ধোদনো নৃপঃ।
শুদ্ধোদনস্য ভবিতা সিদ্ধার্থঃ পুষ্কলঃ সুতঃ ॥১২॥
প্রসেনজিত্ততো ভব্যঃ ক্ষুদ্রকো ভবিতা ততঃ।
ক্ষুদ্রকাৎ কুলকো ভাব্যঃ কুলকাৎ সুরথঃ স্মৃতঃ ॥১৩॥
সুমিত্রঃ সুরথাজ্জাতঃ অন্ত্যস্ত ভবিতা নৃপঃ।
এতে চৈক্ষ্বাকবঃ প্রোক্তা ভবিষ্যা যে কলৌ যুগে" ॥১৪॥
[ মৎস্যপুরাণ—২৭১ অধ্যায়। ]

† "অথোশিজ ইতি খ্যাত আসীদ্বিদ্বানৃষিঃ পুরা।
পত্নী বৈ মমতা নাম বভূবাস্য মহাত্মনঃ ॥৩২॥

গোতমের ন্যায়দর্শনে বৌদ্ধমতের উল্লেখ থাকিলেই বা ক্ষতির বিষয় কি আছে? বরং, বৃহস্পতির সহিত গর্ভস্থ থাকা কাল হইতেই দীর্ঘতমার শত্রুতা * হওয়ায় দীর্ঘতমার পক্ষেই বৃহস্পতির মোহনশাস্ত্র নিরাস করিবার জন্য ন্যায়দর্শন প্রণয়ন করা বিশেষ প্রয়োজন ও সমধিক যুক্তিসঙ্গত। বিশেষতঃ, 'রজি-পুত্রগণের মোহনের জন্য এক সময়ে নাস্তিক্যমতের প্রচার হয়, তাহার ফলে যাগ যজ্ঞাদি বিলুপ্ত হইতে থাকে' ইত্যাদি বাক্যে তর্কবাগীশ মহাশয় তথাকথিত দেবীপুরাণের যে সংবাদ লিপিবদ্ধ করিয়াছেন তাহাতেও বৃহস্পতির ভ্রাতুষ্পুত্র দীর্ঘতমা

---

উশিজস্য যবীয়ান্ বৈ ভ্রাতৃ-পত্নীমকাময়ৎ।
বৃহস্পতির্মহাতেজা মমতামেত্য কামতঃ ॥৩৩॥
উবাচ মমতা তন্তু দেবরং বরবর্ণিনী।
অন্তর্বত্ন্যস্মি তে ভ্রাতু র্জ্যেষ্ঠস্য তু বিরম্যতাম্ ॥৩৪॥ ইত্যাদি।

* * * *

ততো দীর্ঘতমা নাম শাপাদৃষিরজায়ত" ॥

[ মৎস্যপুরাণ—৪৮ অধ্যায়। ]

* "সোঽশপৎ তং ততঃ ক্রুদ্ধ এবমুক্তো বৃহস্পতিঃ।
পুত্রং জ্যেষ্ঠস্য বৈ ভ্রাতুর্গর্ভস্থং ভগবানৃষিঃ ॥৪০॥
যস্মাত্ত্বমীদৃশে কালে গর্ভস্থোঽপি নিষেধসি।
মামেবমুক্তবাংস্তস্মাত্তমো দীর্ঘং প্রবেক্ষ্যসি ॥৪১॥
ততো দীর্ঘতমা নাম শাপাদৃষিরজায়ত" ॥

[ মৎস্যপুরাণ—৪৮ অধ্যায়। ]

গোতমই যে অক্ষপাদ ঋষি ও ন্যায়দর্শনের বক্তা তাহাই সূচিত হইয়া থাকে। কারণ, মৎস্যপুরাণের ২৪ অধ্যায়ে লিখিত আছে *—'অনন্তর রজিপুত্রগণ তপোবলে উদ্দৃপ্ত হইয়া ইন্দ্রের রাজ্য, যজ্ঞভাগ ও সমুদয় ঐশ্বর্য্য অপহরণ করিলেন। তখন শক্র রজিপুত্রগণকর্ত্তৃক নিপীড়িত ও ভ্রষ্টরাজ্য হইয়া রজিপুত্র-গণের উপদ্রবের কথা অতি দীনভাবে বাচস্পতিকে বলিতে লাগিলেন—হে বৃহস্পতে! রজিপুত্রগণ আমার রাজ্য, ধন ও যজ্ঞভাগ সমস্তই হরণ করিয়া লইয়াছে, আপনি আমার

---

* "রজিপুত্রৈস্তদাচ্ছিন্নং বলাদিন্দ্রস্য বৈভবম্।
যজ্ঞভাগঞ্চ রাজ্যঞ্চ তপোবল-গুণান্বিতৈঃ ॥৪৩॥
রাজ্যাদ্‌ভ্রষ্টস্তদা শক্রো রজিপুত্রৈর্নিপীড়িতঃ।
প্রাহ বাচস্পতিং দীনঃ পীড়িতোঽস্মি রজেঃ সুতৈঃ ॥৪৪॥
ন যজ্ঞভাগো রাজ্যং মে, নির্জ্জিতশ্চ বৃহস্পতে!।
রাজ্যলাভায় মে যত্নং বিধৎস্ব ধিষণাধিপ! ॥৪৫॥
ততো বৃহস্পতিঃ শক্রমকরোদ্বলদর্পিতম্।
গ্রহশান্তিবিধানেন পৌষ্টিকেন চ কর্ম্মণা ॥৪৬॥
গত্বাথ মোহয়ামাস রজিপুত্রান্ বৃহস্পতিঃ।
জিনধর্ম্মং সমাস্থায় বেদবাহ্যং স বেদবিৎ ॥৪৭॥
বেদত্রয়ী-পরিভ্রষ্টাংশ্চকার ধিষণাধিপঃ।
বেদবাহ্যান্ পরিজ্ঞায় হেতু-বাদ-সমন্বিতান্ ॥৪৮॥
জঘান শক্রো বজ্রেণ সর্ব্বান্ ধর্ম্মবহিষ্কৃতান্" ॥
[ মৎস্যপুরাণ—২৪ অধ্যায়। ]

রাজ্যলাভের জন্য যত্ন বিধান করুন। অনন্তর বৃহস্পতি গ্রহ-শান্তি ও পৌষ্টিককর্ম্মানুষ্ঠানে শক্রকে বলদর্পিত করিলেন এবং সেই বেদবিৎ বৃহস্পতি স্বয়ং বেদ-বহির্ভূত জিন-ধর্ম্ম অবলম্বন করতঃ রজিপুত্রগণের সমীপে উপস্থিত হইয়া তাঁহাদিগকে জিন-ধর্ম্মে মোহিত ও বেদবহিষ্কৃত করিলেন। অনন্তর শক্র তাঁহা-দিগকে হেতুবাদী বেদবিরহিত ও ধর্ম্মবহিষ্কৃত দেখিয়া বজ্র-প্রহারে নিহত করিলেন'।

এই বিবরণে অঙ্গিরার পুত্র * দেবগুরু বৃহস্পতিই জিন-ধর্ম্মেরও প্রবর্ত্তক বলিয়া প্রমাণিত হন, 'মতান্তরে অন্য এক বৃহস্পতি জিন-ধর্ম্মের প্রবর্ত্তয়িতা' বলিয়া যে উক্তি "ত্রেতাবতার রামচন্দ্র" নামক গ্রন্থে স্থান পাইয়াছে তাহার কোনও মূল নাই, কাজেই উহা সর্ব্বথা গ্রহণেরই অযোগ্য বটে। একই বৃহস্পতি বৌদ্ধ-ধর্ম্মাত্মক মোহনশাস্ত্র ও জিন-ধর্ম্মাত্মক মোহন-শাস্ত্রের বক্তা, অথবা 'মোহন-শাস্ত্র' বলিয়া যে শাস্ত্র বৃহস্পতি সর্ব্বপ্রথম প্রকাশ করিয়াছেন তাহা একই—বেদবাহ্য শাস্ত্র। কাজেই,

---

* "মরীচিতনয়া রাজন্! স্বরূপা নাম বিশ্রুতা।
ভার্য্যা চাঙ্গিরসো দেবাস্তস্যাঃ পুত্রা দশ স্মৃতাঃ ॥১॥
* * * *
স্বরূপা জনয়ামাস ঋষীন্ সর্ব্বেশ্বরানিমান্ ॥৩॥
বৃহস্পতিং গোতমঞ্চ সংবর্ত্তমৃষিমুত্তমম্।
উতথ্যং বামদেবঞ্চ অজস্যং ঋষিজং তথা ॥৪॥
ইত্যেতে ঋষয়ঃ সর্ব্বে গোত্রকারাঃ প্রকীর্ত্তিতাঃ" ॥
[ মৎস্যপুরাণ—১৯৬ অধ্যায়। ]

বৌদ্ধধর্ম্ম ও জৈনধর্ম্ম বেদবাহ্য ধর্ম্ম বলিয়া বৃহস্পতির ঐ 'মোহনশাস্ত্র' এই দুই ধর্ম্মেরই মূল—বলা যাইতে পারে। এই বৃহস্পতিই উশিজ মহর্ষির কনিষ্ঠ ভ্রাতা, আর ইনিই দীর্ঘতমার পিতৃব্য * কাজেই, রজিপুত্রগণের মোহনের জন্য বৃহস্পতি যে নাস্তিক্যমত প্রচার করেন তাহা নিরাস করিবার জন্য যদি দেবগণ শিবের আদেশে গোতমের শরণাপন্ন হইয়া থাকেন তাহা হইলে তাঁহারা দীর্ঘতমা গোতমেরই শরণাপন্ন হইয়াছিলেন বলিতে হয়, বহুকাল পরবর্ত্তী অহল্যাপতি গৌতমের শরণাপন্ন হইবেন কেন? অঙ্গিরার বংশধর বৃহস্পতি 'মোহনশাস্ত্র' প্রকাশ করেন, অঙ্গিরার বংশধর দীর্ঘতমাই ঐ বৃহস্পতির শত্রু হওয়ায় তাহার নিরাস করিবার জন্য 'ন্যায়দর্শন' প্রণয়ন করিবেন—ইহাই ত যুক্তিসঙ্গত কথা। যে উদ্দেশ্যে 'মোহনশাস্ত্র' উক্ত হইয়াছিল সেই উদ্দেশ্য সিদ্ধ হইয়া যাওয়ার অব্যবহিত পরেই তাহার নিরাস করা হইয়াছিল, বহুকাল ঐ 'মোহনশাস্ত্র' টিকিয়া থাকিতে পারে নাই। যখন ইন্দ্র রজিপুত্রগণকে বিনাশ করিয়া ফেলিলেন তখন আর যাগ যজ্ঞ বিলুপ্ত করিয়া দেবগণের চলিবে কেন? কাজেই, তাঁহারা 'মোহনশাস্ত্র' নিরস্ত করার জন্য ব্যগ্র হইয়া উঠিলেন, ইহা খুবই স্বাভাবিক, কাজেই দীর্ঘ-

---

* "ত্র্যার্ষেয়াঃ প্রবরাশ্চৈব তেষাঞ্চ প্রবরান্ শৃণু ॥১০॥
অঙ্গিরাঃ সুবচোতথ্য উশিজশ্চ মহানৃষিঃ।
পরস্পরমবৈবাহ্যা ঋষয়ঃ পরিকীর্ত্তিতাঃ" ॥১১॥
[ মৎস্যপুরাণ—১৯৬ অধ্যায়। ]

তমা গোতম বৃহস্পতির নাস্তিক্যবাদ খণ্ডন করিবার জন্য 'ন্যায়-দর্শন' প্রণয়ন করিয়া গিয়াছেন বলিলে কি অসামঞ্জস্য থাকিতে পারে ? আর, তাঁহার এই ন্যায়দর্শনে যদি বৌদ্ধ, জৈন প্রভৃতি নাস্তিক্যমতের খণ্ডন দেখিতে পাওয়া যায় তাহাতেই বা আপত্তির কারণ কি আছে ? বরং, ঐ সকল মত খণ্ডনের জন্যই যে 'ন্যায়দর্শন' রচিত হইয়াছিল সেই ন্যায়দর্শনে ঐ সকল মত নিরাস করিয়া আস্তিক্যমত প্রতিষ্ঠিত হইবে, ইহাই ত সর্ব্বথা সুসঙ্গত। এখন প্রশ্ন হইতে পারে—ন্যায়-দর্শনে জৈন মতের বিস্তর উল্লেখ থাকায় উহা জৈন ধর্ম্মের প্রচারক পরবর্ত্তী পার্শ্বনাথ বা মহাবীর স্বামীর পরে রচিত হইয়াছিল—ইহা বলা যাইতে পারে ; কারণ, কেবল বৃহস্পতির 'মোহনশাস্ত্র' মাত্র অবলম্বন করিয়াই জৈন মত সম্পর্কে এত কথা বলা ন্যায়সূত্রকারের পক্ষে সম্ভব হইতে পারে না। ইহার উত্তরে বলা যাইতে পারে যে, জৈন মতের ছায়াপাত হইলেও ন্যায়দর্শনকারকে জৈন ধর্ম্মের প্রচারক পার্শ্বনাথ বা মহাবীর স্বামীর সমসাময়িক অথবা পরবর্ত্তী বলিয়া মনে করার কোনও কারণ নাই। জৈনগ্রন্থেও ন্যায়-দর্শনকার গোতম যে অতি প্রাচীন তাহাই প্রমাণিত হইয়া থাকে। মহাবীর স্বামীই বিশেষভাবে জৈন ধর্ম্মের প্রচারক। তিনি উহার প্রবর্ত্তক নহেন। ইনি জৈনদিগের চতুর্ব্বিংশ তীর্থঙ্কর। * এ জন্য হেমচন্দ্র ইহাঁকে

---

* "তীর্য্যতে সংসারসমুদ্রাদনেনেতি তীর্থং তং করোতীতি—তীর্থঙ্করঃ"। [ হেমচন্দ্র-টীকা। ]

অন্তিম জিন বলিয়া উল্লেখ করিয়াছেন। জৈন-কল্পসূত্রে এই সকল বিবরণ আছে। ঐ কল্পসূত্রে লিখিত আছে যে, মহাবীর স্বামী যখন গর্ভস্থ তখন, জন্মগ্রহণ করিবার পর যৌবনে ঋক্, যজুঃ, সাম ও অথর্ব্ববেদ, ইতিহাস, পুরাণ, নিঘণ্টু, শিক্ষা, কল্প প্রভৃতি বেদাঙ্গসমূহের ও ন্যায়াদি উপাঙ্গের স্মারক হইবেন বলিয়া তাঁহার মাতা দেবনন্দিনী ঋষভদত্ত নামক ব্রাহ্মণের পত্নী এক স্বপ্ন দেখিয়াছিলেন। স্বপ্নে উনি আরও দেখিতে পান যে, 'পুত্র (মহাবীর) বেদ বেদাঙ্গাদি স্মরণ করিবেন এমন নহে, ঐ গুলি ধারণেও তিনি সমর্থ হইবেন। ষড়ঙ্গ বিশেষরূপে জানিতে পারিবেন, ষষ্টিতন্ত্র কপিলশাস্ত্রে বা সাংখ্যদর্শনে ব্যুৎপন্ন হইবেন, গণিতে পাণ্ডিত্য লাভ করিবেন, যজ্ঞবিদ্যা, ব্যাকরণবিদ্যা, ছন্দঃশাস্ত্র, জ্যোতিঃশাস্ত্র, ব্রাহ্মণগ্রন্থ ও সন্ন্যাসশাস্ত্রে বিশেষজ্ঞ হইতে পারিবেন'। * যদিও ঐ জৈনকল্পসূত্রে ন্যায়শাস্ত্রের কোনও উল্লেখ নাই তথাপি যজ্ঞবিদ্যা (পূর্ব্বমীমাংসা) ও সাংখ্য-দর্শনের পৃথক্ উল্লেখ থাকায়, এবং উপাঙ্গের † নাম করায়

* "জুবনগমমনুপ্যতে। রিউব্বেয়, জউবেয়, সামবেয়, অথব্বণবেয়, ইতিহাসপঞ্চমাণং, নিঘণ্টুচ্ছট্ঠাণং। সঙ্গোবং গগান, চউহ্লবেয়ানং। সারই, বারই, ধারই, সউংগবী সট্টিতন্ত বিসারই। সিখানে, সিখাকপ্যো, বাগরণে, ছন্দে, নিরুত্তে, জীইসাময়ণে, অণস্থয়, বংভন্নএস্থ। পরিবায়এস্থ। সুপরিনিব্বিটটিএ। আবিভবিস্সই"। [ জৈনকল্পসূত্র। ]

† "প্রতিপদমনুপদং ছন্দো ভাষা মীমাংসা চ।
ন্যায়তর্ক-সমাযুক্তা উপাঙ্গাঃ পরিকীর্ত্তিতাঃ"॥
[ দেবীপুরাণ—১০৭ অধ্যায়। ]

ন্যায়শাস্ত্রও ( ন্যায়দর্শন ) যে ইহাতে সুগৃহীতই বটে তাহাতে কোনরূপ সন্দেহ নাই। ফলতঃ, মহাবীরের মাতার স্বপ্ন সর্ব্বাংশে সত্যই হইয়াছিল। খ্রীষ্ট পূর্ব্ব ৫ম শতাব্দীর জৈন গ্রন্থাদিতেও * লিখিত আছে যে—মহাবীর বেদ, স্মৃতি তর্ক, বৈশেষিকাদি শাস্ত্র মিথ্যা-শাস্ত্র বলিয়া প্রকাশ করিয়াছেন। যে মহাবীর শাক্যসিংহ বুদ্ধেরই সমসাময়িক বলিয়া সর্ব্ববাদি-সম্মত, যিনি শ্বেতাম্বর জৈনদের প্রধান গুরু, তিনি যখন বেদাদি শাস্ত্রের উল্লেখ করিয়া ঐগুলিকে মিথ্যা বলিয়া প্রতিপাদন করিতে চেষ্টা পাইয়াছেন, তখন তাঁহার সময়ে ঐ সকল শাস্ত্র ছিল না বলা যায় না।

এই মহাবীরেরই শিষ্য ইন্দ্রভূতি গোতম † কাজেই, ইনি যে ন্যায়-সূত্রকার গোতম হইতে ভিন্ন ব্যক্তি তাহাতেও কোনরূপ সংশয় নাই। অতএব দেখা গেল, ন্যায়দর্শন শাক্য-সিংহের পূর্ব্ববর্ত্তী, কাজেই শাক্যসিংহের নাম যদি গোতম হয় তাহা হইলে ন্যায়সূত্রকারের নামও গোতম বলিয়া শাক্য-সিংহ ও ন্যায়সূত্রকারকে অভিন্ন বা সমসামষিক বলা যায় না।

---

* অনুযোগ-দ্বার-সূত্রম্—৯২ পৃঃ।
ভগবতী-সূত্র—২।১।২০।
নন্দী-সূত্র।

† "অজিনাণং জিন-সংকাসং সর্ব্বাখর সন্নিপাইন"।
( অজিনা অপি জিন-সদৃশাঃ সর্ব্বাক্ষর-সমূহ-জ্ঞাতারঃ। )
"ইন্দ্রভূতিরগ্নিভূতির্বায়ুভূতিশ্চ গোতমঃ"।
[ হেমচন্দ্রঃ। ]

জৈন মহাবীরের শিষ্য ইন্দ্রভূতি গোতমকেও নৈয়ায়িক গোতমের সমসাময়িক বা তাহা হইতে অভিন্ন মনে করা বাস্তবিক অন্যায়, সুতরাং ন্যায়সূত্র যে দীর্ঘতমা গোতমই রচনা করিয়া গিয়াছেন তাহা স্বীকার করিতে সকলেই বাধ্য। যাঁহারা ন্যায়সূত্রকার গোতমকে শাক্যসিংহ বুদ্ধের পরবর্ত্তী বলিয়া মনে করেন বা নৈয়ায়িক গোতম বুদ্ধদেবের পরবর্ত্তী না হইলেও ন্যায়সূত্রের দ্বিতীয়াদি অধ্যায় বুদ্ধদেবের পরে রচিত হইয়াছে বলিয়া প্রচার করিতে ইচ্ছা করেন, তাঁহাদের সকলেই যে ভ্রান্ত—ইহা সম্যক্ প্রতিপন্ন হইয়া থাকে। চীন দেশীয় 'মহাটীকা' গ্রন্থেও অক্ষপাদ ঋষির উল্লেখ আছে। সেখানে 'সকমক' নামক ব্রাহ্মণ ভারতবর্ষে ন্যায়শাস্ত্র প্রণয়ন করিয়াছিলেন বলিয়া দেখিতে পাওয়া যায়। 'সক' শব্দের অর্থ—'পাদ' আর 'মক' শব্দের অর্থ—'অক্ষ'—ইহাতে অর্থবলে 'অক্ষপাদ'—এইরূপ নামের আভাস পাওয়া যায়, শব্দবলে 'পাদাক্ষ'—এইরূপ নাম হইতে পারে। এই 'পাদাক্ষ' 'অক্ষপাদ' ভিন্ন আর কিছুই নহে। এজন্য 'সকমক' আর 'মকসক' বস্তুতঃ একই বলা যাইতে পারে। ইহাতে বুঝা যায়—ন্যায়-দর্শনকারের নাম যে অক্ষপাদ তাহা তখনও প্রসিদ্ধ ছিল। এত প্রাচীন কালেও যে 'অক্ষপাদ'কে ন্যায়সূত্রকার বলিয়া চীন-দেশীয়েরা বলিয়া গিয়াছেন, তিনি যে বৌদ্ধযুগের পরের লোক নহেন, তাঁহার গ্রন্থ ন্যায়সূত্রও যে অতি পুরাতন তাহাতে আর কাহারও বলিবার কিছু থাকিতে পারে কি ?

এতটা আলোচনার পরে ইহা নিঃসংশয়ে বলা যাইতে পারে যে, যে সকল পাশ্চাত্য মনীষীরা মনে করেন—হিন্দুদর্শন-সূত্র বৌদ্ধসূত্রের অনুকরণে লিখিত হইয়াছে, তাঁহাদের ধারণা বাস্তবিকই ভ্রমাত্মক ; বরং বৌদ্ধসূত্রগুলিই হিন্দুসূত্রের অনুকরণে রচিত হইয়াছিল। ন্যায়সূত্র সম্পর্কে ভট্ট মোক্ষমুলার্, বেবর সাহেব প্রভৃতির কিরূপ মত তাহা নিম্নে উদ্ধৃত হইল, ইহাতেই সুধীগণ বুঝিতে পারিবেন—পাশ্চাত্য মনীষীরা কিরূপ অদ্ভুত কল্পনার বশবর্ত্তী হইয়া ঐতিহাসিক তথ্য নির্ণয়ে ব্রতী হইয়া থাকেন। বেবর সাহেব * বিশেষ কোনও যুক্তি-তর্ক না

---

* "In respect of their reduction to systematic shape, the logical sutras of Kanada and Gotama appear to rank last. But this by no means indicates that these logical inquiries are themselves of later origin—on the contrary, the other sutras almost uniformly begin with such—but merely that the formal development of the Logic into two philosophical schools took place comparatively late."

[History of Indian Literature. P. 244. (Weber.)

"According to the most recent investigations on the subject the terms Naiyayika and Kevala-Naiyayika ( Pan. II. i. 49 ) would point to the Nyaya System as antecedent to Panini, these words,however, do not occur in the text of Panini at all ( which has merely the word Kevala ! ) but only in his scholiast."

[History of Indian Literature. (Weber) P. 245.

দিয়াই ন্যায়সূত্র ও বৈশেষিক-সূত্রকে ষড়্দর্শনের সূত্রগ্রন্থ গুলির মধ্যে সর্ব্বশেষে স্থান দিয়াছেন। তাঁহার মতে অন্যান্য দার্শনিক সূত্রগুলি শৃঙ্খলায় স্থাপিত হইলে পরে ন্যায়সূত্র ও বৈশেষিকসূত্র শৃঙ্খলাবদ্ধ হয়; কিন্তু আমরা যে দীর্ঘতমাকে ন্যায়সূত্রকার বলিয়া প্রমাণ করিয়া আসিয়াছি তাহাতে ন্যায়-সূত্র যে বেদব্যাসের ব্রহ্মসূত্রের বহু পূর্ব্বেই শৃঙ্খলায় স্থাপিত হইয়াছিল তাহাই প্রতিপন্ন হইয়া থাকে। বেদান্তদর্শনের ইতিহাসকার সকল দার্শনিক সূত্রকেই এক সময়ে রচিত *

"Akshapada, so far as we know at present, is first mentioned by Madhava".

[History of Indian Literature. (Weber) P. 245.]

[ Foot-note. ]

* "তদত্যন্ত-বিমোক্ষোঽপবর্গঃ" ।১।১।২২ সূ।

ভাষ্য—"নিত্যং সুখমাত্মনো মহত্ত্বন্মোক্ষে ব্যজ্যতে, তেনাভিব্যক্তেন অত্যন্তং বিমুক্তঃ সুখী ভবতীতি কেচিৎ মন্যন্তে, তেষাং প্রমাণাভাবাদনুপ-পত্তিঃ"।

"সর্ব্বাগ্রহণমবয়ব্যসিদ্ধেঃ" ।২।১।৩৪ সূ।

ভাষ্য—"যদ্যবয়বী নাস্তি সর্ব্বস্য গ্রহণং নোপপদ্যতে, কিং তৎ সর্ব্বং—দ্রব্য-গুণ-কর্ম্ম-সামান্য-বিশেষ-সমবায়াঃ"।

'জ্ঞানগ্রহণাভ্যাসস্তদ্বিদ্যৈশ্চ সহ সংবাদঃ" ।৪।২।৪৭ সূ।

ভাষ্য—"তচ্চিন্তনং তৎকথনং, অন্যোঽন্যং তৎপ্রবোধনম্"। জ্ঞানম্ অধ্যাত্ম-বিদ্যা শাস্ত্রম্"—ইত্যাদি।

[বেদান্তদর্শনের ইতিহাস—২৪।২৫ পৃঃ।] Foot-note.

বলিয়া প্রকাশ করিয়াছেন। কিন্তু ন্যায়সূত্র ও ব্রহ্মসূত্র যে এক সময়ে রচিত হইয়াছিল তাহা বলাই যাইতে পারে না। তিনি যে সকল ন্যায়সূত্রে ব্রহ্মসূত্রের মতকে ইঙ্গিত করা হইয়াছে বলিয়া নির্দ্দেশ করিয়াছেন তাহা বাস্তবিক গোতমের সূত্রে পাওয়া যায় না; পরবর্ত্তী ব্যাখ্যাকারদের কথায় ঐরূপ ভাব প্রকাশিত হইয়াছে মাত্র। ব্যাখ্যাকারেরা নিজের মত প্রবল করিবার জন্য নানা মত খণ্ডন করিয়া থাকেন, তাঁহারা বাস্তবিকও অনেক পরবর্ত্তী লোক, কাজেই তাঁহাদের ব্যাখ্যায় সকল দর্শনের মত উল্লিখিত দেখিয়াই সকল দার্শনিক সূত্রই যে সম-সাময়িক—এরূপ সিদ্ধান্তে উপনীত হওয়া সঙ্গত নহে।

ভট্ট মোক্ষমুলার সাহেব বলেন—বুদ্ধদেবের পূর্ব্বেই দার্শ-নিক সূত্রগুলি যে বর্ত্তমান ছিল তাহার কোনও প্রমাণ নাই। যাঁহাদের নামে সূত্রগ্রন্থগুলি চলিয়াছে তাঁহারা বুদ্ধদেবের পূর্ব্বেই স্ব স্ব মত প্রচার করিয়া যাইতে পারেন বা বৌদ্ধ-ধর্ম্মের অভ্যুত্থানের সঙ্গে সঙ্গেই ঐ সকল দার্শনিক মতও প্রচারিত হইতে পারে, কিন্তু সূত্রগ্রন্থগুলি পরে অন্য কেহ রচনা করিয়া মতপ্রচারকদের নামেই প্রকাশ করিয়া থাকিবেন। বিশেষ যুক্তি-তর্ক কিছু না থাকিলেও তিনি, দার্শনিক মতগুলি প্রাচীন হইলেও দার্শনিক সূত্রগুলি পরবর্ত্তী ও আধুনিক এরূপ মত প্রকাশ করিবার জন্য ব্যস্ত বলিয়া বোধ হয়। তাঁহার লেখার ভাবে ইহাই আমরা বুঝিতে পারি। *

---

* "Though it seems likely that the founders of the

Six Systems of Philosophy, though not the authors of the sutras which we possess, belonged to the same period of philosophical and religious fermentation which gave rise to the first spreading of Buddha's doctrines in India, it is by no means clear that any of these systems, in their literary form, are pre-supposed by Buddhism. This is owing to the vagueness of the quotations which are hardly given verbatim. In India,during the mnemonic period of literature, the contents of a book may have become considerably modified while the title remained the same. Even at a much later time, when we see Bhartrihari (died 650 A D.) referring to the Mimamsaka, Sankhya and Vaiseshika Darsanas, we have no right to conclude that he knew these Darsanas exactly as we know them, though he may well have known these philosophies after they had assumed their systematic form. Again, when he quotes Naiyayika, it by no means follows that he knew our Gotama-sutras, nor have we any right to say that our Gotama-sutras existed in his time. It is possible, it is probable, but it is not certain. We must, therefore, be very careful not to rely too much on quotations from, or rather allusions to, other systems of philosophy."

[Six Systems of Indian Philosophy. PP. 89-90.
F. Max. Muller. New Edition 1903.]

ষষ্ঠ শতাব্দীর লোক। উদ্দ্যোতকর স্যায়বার্ত্তিকে তাঁহারই মত খণ্ডন করিয়াছেন ও পক্ষিলস্বামীর মত সংস্থাপন করিয়া গিয়াছেন। সুতরাং গোতমের ন্যায়সূত্র খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে বা তাহার পূর্ব্বে রচিত হইয়া থাকিবে। দিঙ্‌নাগ গোতমের ন্যায়-সূত্র বৌদ্ধ মতানুসারে ব্যাখ্যা করিয়াছিলেন, তাই উদ্দ্যোতকর উহার প্রতিবাদ করেন। * এখানে জিজ্ঞাস্য এই যে— দিঙ্‌নাগ যদি গোতমসূত্রের ব্যাখ্যা খ্রীষ্টীয় ষষ্ঠ শতাব্দীতেই

---

* "Now Dignaga is said by Vachaspati Misra, in his Nyayavartika-tatparyya-tika, to have interpreted the Nyaya Aphorisms of Gotama in a heterodox or Buddhist sense—while Uddyotakara wrote his commentary to refute his interpretation and to restore that of Pakshilasvamin. If Vachaspati Misra is right, we should be allowed to place Dignaga in the sixth century, and assign the same or rather an earlier date to the Sutras of Gotama, as explained by him and other Nyaya Philosophers. So late a date may not seem to be worth much, still I think it is worth having".

[Six Systems of Indian Philosophy. P. 364.]

"The Sutras or rather Karikas of the Madhyamika School must, of course, be distinguished from the system of thought which they are meant to explain. The characteristic feature of that System is the Sunya-vada or nihilism, pure and simple. As such, it is referred to and refuted in Gotama's Nyaya-Sutras IV. 37-40."

[Six Systems of Indian Philosophy. P. 366.]

করিয়া থাকেন তাহা হইলেও ঐ শতাব্দীতেই ঐ সূত্রগ্রন্থ রচিত হইয়াছিল—ইহার প্রমাণ কি ? আর, যদি ইহার পূর্ব্বেই রচিত হইয়া থাকে তাহা হইলে উহা যখন ঠিক করিয়া বলা হয় নাই তখন উহা বুদ্ধের পরে রচিত হইয়াছিল—একথা কিরূপে বলা যাইতে পারে ? ৫০০০ বৎসর পূর্ব্বে যে গ্রন্থ রচিত হইয়াছিল, এখন তাহার টীকা লিখিলে কি ঐ গ্রন্থের প্রাচীনত্ব অব্যাহত থাকিবে না ? আধুনিক সায়ণাচার্য্য বেদের ভাষ্য লিখিয়াছেন বলিয়া কি বেদকেও সায়ণাচার্য্যের কিছু পূর্ব্ববর্ত্তী বা তৎ-সম-সাময়িক বলিয়া বেদের প্রাচীনত্বে সন্দেহ করিতে হইবে ? ষষ্ঠ শতাব্দীর লোক দিঙ্‌নাগ গোতম-সূত্রের ব্যাখ্যা করিলে কি উহা দীর্ঘতমা গোতম খ্রীষ্টের জন্মের অন্ততঃ ৩০০০ বৎসর পূর্ব্বে রচনা করিয়া যাইতে পারেন না ? আর এক কথা—ন্যায়সূত্রে মাধ্যমিক শূন্যবাদ স্থান পাইয়াছে—এমন কোথায় আছে ? মোক্ষমুলার সাহেব যে সকল সূত্র * উল্লেখ করিয়াছেন তাহাতে মাধ্যমিক শূন্য-বাদের কথা আছে ও তাহা খণ্ডিত হইয়াছে—এমন পাওয়া যায় না ; পরবর্ত্তী ব্যাখ্যাকারদের কথায় উহা প্রকাশ পাইতে পারে—ইহাতে সূত্র বা সূত্রকারের কিছুই যায় আসে না। পরন্তু আমা-দের মতে, যে দীর্ঘতমা ন্যায়সূত্র রচনা করিয়া গিয়াছেন তাঁহার

* "সর্ব্বমভাবো ভাবেষ্বিতরেতরাভাবসিদ্ধেঃ" । ৪।১।৩৭
"ন স্বভাবসিদ্ধের্ভাবানাম্" । ৪।১।৩৮ ।
"ন স্বভাবসিদ্ধিরাপেক্ষিকত্বাৎ" । ৪।১।৩৯ ।
"ব্যাহতত্বাদযুক্তম্" । ৪।১।৪০।

সূত্রের অনুকরণই অনেক মাধ্যমিক সূত্র বা কারিকায় স্পষ্ট ধরা পড়ে। * বিশেষতঃ, 'শূন্যবাদ' প্রভৃতি নানামতের উল্লেখ বেদ, উপনিষদেও † আছে; কাজেই 'শূন্যবাদ' দেখিয়াই মাধ্যমিক শূন্যবাদ মনে করা ঠিক নহে।

ন্যায়-দর্শন সম্বন্ধে গোল্ড্ ষ্টুকার্ সাহেবও অদ্ভুত মত প্রচার করিয়াছেন। তাঁহার মতে পাণিনির সময়ে ন্যায়সূত্র বর্ত্তমান ছিল না; পাণিনির পরে ন্যায়সূত্র রচিত হইয়াছে, কারণ ন্যায়সূত্রে 'জাতি' 'আকৃতি' ও 'ব্যক্তি' শব্দ যে অর্থে ব্যবহৃত হইয়াছে তাহা পাণিনি জানিতেন না। ন্যায়দর্শনে 'আকৃতি' শব্দের যে অর্থ বলা হইয়াছে পাণিনি সেই অর্থেই 'জাতি' শব্দের ব্যবহার করিয়াছেন। পাণিনি 'আকৃতি' শব্দের মোটেই ব্যবহার করেন নাই। কিন্তু যে গোল্ড্ষ্টুকার্ সাহেব ন্যায়ের অস্তিত্ব স্বীকার করিয়াছেন, যিনি পাণিনি-সূত্রে 'ন্যায়' শব্দ ও 'গোতম' শব্দের উল্লেখ দেখিয়াছেন, তিনি পাণিনির গণ-

---

* "ন স্বভাবসিদ্ধিরাপেক্ষিকত্বাৎ"। ৪।১।৩৯ [গোতমসূত্র]

"ন সম্ভবঃ স্বভাবস্য যুক্তঃ প্রত্যয়-হেতুভিঃ।
স্বভাবঃ কৃতকো নাম ভবিষ্যতি পুনঃ কথম্" ॥ [মাধ্যমিক-কারিকা]

"নাসন্ন সন্ন সদসৎ সদসতো বৈধর্ম্ম্যাৎ" ।৪।১।৪৮। [গোতমসূত্র।]

"সতশ্চ তাবদুৎপত্তিরসতশ্চ ন যুজ্যতে।
ন সতশ্চাসতশ্চেতি পূর্ব্বমেবোপপাদিতম্ ॥" ইত্যাদি।
[ মাধ্যমিক কারিকা। ]

† "কালঃ স্বভাবো নিয়তির্যদৃচ্ছা ভূতানি যোনিঃ পুরুষঃ ইতি চিন্ত্যম্"।
শ্বেতাশ্বতরোপনিষদ্ ২.

পাঠে জৈমিনির নাম না দেখিয়া মীমাংসাদর্শন ছিল না বলিয়া সিদ্ধান্ত করিতে পারিলেন, কিন্তু সেখানে গোতমের নাম থাকা সত্ত্বেও ন্যায়-দর্শনের অস্তিত্ব স্বীকার করিতে পারিলেন না— ইহাতে তাঁহার যুক্তির প্রশংসাই করিতে হয়! ইহারই নাম বৈজ্ঞানিক ঐতিহাসিকতা! শাস্ত্র ও যুক্তিকে পায়ে ঠেলিয়া দিয়া ঐরূপ বৈজ্ঞানিক ঐতিহাসিকতার নামে ইউরোপীয় পণ্ডিতেরা ভারতে ঐতিহাসিক বিপ্লব ডাকিয়া আনিয়াছেন। শাস্ত্র ও যুক্তির উপর প্রতিষ্ঠিত হইলে ঐ বৈজ্ঞানিক ঐতিহাসিকতা তথ্য নির্ণয় করিতে পারে, কিন্তু শাস্ত্র ও যুক্তি উপেক্ষা করিয়া কেবল বৈজ্ঞানিক ঐতিহাসিকতার নাম করিলেই যে ঐতিহাসিক সত্য উদ্‌ঘাটিত হয় না তাহা অবশ্য স্বীকার্য্য। ইউরোপের পণ্ডিতেরা বিদ্বান্, বুদ্ধিমান্ ও বাস্তবিক অনুসন্ধিৎসু। তথ্যানুসন্ধানেও তাঁহাদের বিশেষ আগ্রহ আছে, কিন্তু ভারতীয় সভ্যতার প্রাচীনতা যাহাতে স্বীকার করিতে না হয় সেই জন্যই উঁহারা সর্ব্বদা ব্যস্ত; আর এই জন্যই ভারতবর্ষ সম্পর্কে তাঁহাদের মত প্রায়ই ভ্রমাত্মক হইয়া পড়ে, তাঁহাদের যুক্তি বিচারসহ হয় না। বৈজ্ঞানিক ঐতিহাসিকতাও আর টিকিতে পারে না।

এই সম্পর্কে বেদান্তের ইতিহাসেও লিখিত আছে ঃ— "ন্যায়দর্শন সম্বন্ধে গোল্ড্‌ষ্টুকার্ সাহেবের যুক্তিও বিচারসহ নহে। তাঁহার মতে গৌতম বা গোতম যে অর্থে জাতি, আকৃতি

"অসদ্বা ইদমগ্র আসীৎ"। [সুবালোপনিষদ্—৩য় খণ্ড- ঋগ্বেদ-সংহিতা ১০ম. ১২৯ সূ ১ মন্ত্র দ্রষ্টব্য।]

এবং ব্যক্তি শব্দ ব্যবহার করিয়াছেন তাহা পাণিনির নিকট অবিদিত। পাণিনি আকৃতি শব্দটি আদপেই ব্যবহার করেন নাই। গৌতমীয় 'আকৃতি' অর্থেই তিনি 'জাতি' শব্দটি ব্যবহার করিয়াছেন। আমাদের বিবেচনায় গোল্ড্ষ্টুকার্ সাহেব এ বিষয়ে ভ্রমে পতিত হইয়াছেন। আকৃতি বা জাতি অথবা ঐ সম্বন্ধে আলোচনার অভাব কখনই পৌর্ব্বাপর্য্যের নিদর্শন হইতে পারে না। কোনও শাস্ত্রকার কোনও শব্দের ব্যবহার করিয়াছেন, অন্যে তাহা করেন নাই ইহাতে পৌর্ব্বাপর্য্য নির্ণীত হইতে পারে না। পাণিনির "উক্থাদি"গণে ন্যায় শব্দ আছে। এস্থলে 'লোকায়ত', 'ন্যায়', 'নিরুক্ত,' 'জ্যোতিষ,' 'সংহিতা', 'আয়ুর্ব্বেদ' প্রভৃতি শব্দও আছে। গোল্ড ষ্টুকার্ সাহেব যে সূত্রবলে ন্যায়ের সত্তা অঙ্গীকার করিয়াছেন, সে সূত্র এই—"অধ্যায়ন্যায়োদ্যাব-সংহারাধারাবায়াশ্চ" ।৩৩।২২ সূত্র )। ইহাতে গোল্ড্ষ্টুকার্ সাহেব ন্যায়ের সত্তা স্বীকার করিয়াছেন, কিন্তু বলেন ন্যায়সূত্র ছিল না।* ইহার তাৎপর্য্য কিছুই নাই। বরং 'উক্থাদি'গণে 'লোকায়ত' শব্দের সহিত 'ন্যায়' শব্দ থাকায় 'ন্যায়' শব্দে ন্যায়-দর্শন গ্রহণ করাই সমীচীন। 'ঋগয়নাদি'গণেও ব্যাকরণ

* "That Nyaya was known to Panini in the s ense of Syllogism or Logical reasoning or perhaps Logical Science, I conclude from the sutra III. 3. 122" [Panini. his place in Sanskrit Literature. pp. 116. ]

[ "অধ্যায়ন্যায়োদ্যাবসংহারাধারাবায়াশ্চ" ।৩।৩।১২২ সূত্র—পাণিনি।]

প্রভৃতি শব্দের সহিত ন্যায় শব্দ আছে। ইহাতেও প্রতীয়মান হয় ন্যায় শব্দে ন্যায়দর্শনই পরিগৃহীত হইয়াছে। পাণিনির ২।৪।৬৫ সূত্রে (অত্রিভৃগুকুৎসবশিষ্ঠগোতমাঙ্গিরোভ্যশ্চ) গোতমের উল্লেখ আছে, সুতরাং গোতমের * নাম ও ন্যায় † শব্দের প্রয়োগ থাকাতে গোতমীয় ন্যায়সূত্র গ্রহণ করাই সঙ্গত।"

"গোল্ড্‌ষ্টুকার্ সাহেব পাণিনীয় গণপাঠে জৈমিনির নাম না দেখিয়া মীমাংসাদর্শন ছিল না—এরূপ সিদ্ধান্তে উপনীত হইয়াছেন, তাহা হইলে এস্থলে গোতমের নাম থাকায় ন্যায়-দর্শনের অস্তিত্ব স্বীকার করাই কি সঙ্গত নহে ? তিনি পাণিনীয় ২।৪।৬৩ সূত্র দ্বারা যাস্কের প্রাচীনত্ব অঙ্গীকার করিয়াছেন, এবং ২।৪।৬৫ সূত্রে গোতমের উল্লেখের প্রতি কেন দৃষ্টি দেন নাই বুঝিয়া উঠা কঠিন"।

সম্প্রতি অধ্যাপক কিথ্ (Dr. A .B. Keith) সাহেব তাঁহার 'History of Sanskrit Literature' ও 'Indian Logic and Atomism' নামক গ্রন্থে ন্যায়-দর্শনকার গোতম সম্পর্কে

---

* "অত্রিভৃগু-কুৎস-বশিষ্ঠ-গোতমাঙ্গিরোভ্যশ্চ"।

[২।৪।৬৫ সূত্র - পাণিনি।]

† "ক্রতূকৃথাদি-সূত্রান্তাট্ঠক্" ৪।২।৬০। সূত্রে উকৃথাদিগণের উল্লেখ আছে, উকৃথাদিগণে "লোকায়ত" অর্থাৎ চার্ব্বাক মতের সহিত "ন্যায়" শব্দের ব্যবহার ন্যায়-দর্শনের দ্যোতক"।

"৪।৩ ৭৩ সূত্রের "অনৃগয়নাদিভ্যঃ" গণে ব্যাকরণ, নিগম, বাস্তুবিদ্যা, ক্ষত্রবিদ্যা প্রভৃতি শব্দের সহিত "ন্যায়" শব্দ আছে"।

বলিতে যাইয়া পক্ষপাত-দোষের হাত অনেকটা এড়াইতে পারিয়াছেন। তিনি গোতমের দেশকাল সম্পর্কে স্থির সিদ্ধান্তে উপনীত হইতে না পারিলেও এপর্য্যন্ত যে সকল মত প্রকাশিত হইয়াছে ঐগুলি যে বাস্তবিক ভ্রান্ত তাহা প্রমাণ করিয়া দিয়াছেন ও বলিয়াছেন যে,ন্যায়শাস্ত্র কত প্রাচীন তাহা নির্ণয় করিবার কোন উপায় নাই, কাজেই এসম্পর্কে তিনি নিশ্চিত কোনও সিদ্ধান্তে উপনীত হইতে পারেন না। ন্যায়-সূত্রে বৌদ্ধ শূন্যবাদের ইঙ্গিত থাকায় খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে প্রচলিত ন্যায়-সূত্র প্রকাশিত হইয়াছিল এরূপ কল্পনা করা যাইতে পারে কিন্তু ঐরূপ কল্পনায় নিশ্চিত সিদ্ধান্ত কিছু হইতেপারে না।* এইরূপে অধ্যাপক কিথ্

---

* "We may fairly find the impulse to logic as given by the investigation of the Mimansa school; the term Nyaya suggests the conclusion, and it is entirely in accord with common sense, though of course it was a distinct act to advance to what may fairly be deemed logical science. Of the antiquity of logic we have no real knowledge; efforts to find it early in Buddhism are ruined by the lateness of Buddhist texts, and the attempts to ascribe the beginnings of the Nyaya Sutra to a Gotama ( c. 500 B. C. ), while the true Nyaya is ascribed to Aksapada (c. A. D. 150 ) rest on no adequate ground. Nor can we reach any result by the argument that the commentator Vatsyayana pre-

সাহেব ন্যায়-সূত্রকারের দেশ কাল সম্পর্কে ঠিক করিয়া কিছুই বলেন নাই। যাহা অনিশ্চিত, যে বিষয়ে নিজে জোর করিয়া

ceded the Mathara Vritti on the Sankhyakarika, and in the Anuyogadvarasutra of the Jains, for, apart from the fact that the Jain Sutra is only as it stands authority for the fifth century at best, the Mathara Vritti, as we have it, is not an early text. All that we really know is that the Nyaya Sutra as it stands, a compilation no doubt representing earlier thought takes cognizance of the nihilistic school of Buddhism, probably as it developed in the first century A. D. And even that result is uncertain".

"The Nyaya Sutra found an expositor in Paksilasvamin Vatsyayana, who wrote the Nyayabhasya before the Buddhist logical Dignaga. His work resembles in style the Mahabhasya, and he propounds modifications of the Sutra in short sentences comparable to Varttikas, but this is far from sufficient to justify us in assigning him to the second century B. C. The fourth century is more plausible, though a rather earlier date is not excluded."

[ History of Sanskrit Literature. ( Dr. A. B. Keith ). P. P. 482-483. ]

কিছু বলা যায় না সে বিষয়ে নির্ব্বাক্ থাকা বুদ্ধিমানের কর্ম্ম, সন্দেহ নাই। তবে অধ্যাপক কিথ্ সাহেব ইচ্ছা করিলে ও তলাইয়া দেখিলে ন্যায়-সূত্র ও ন্যায়-সূত্রকার যে অতি প্রাচীন তাহা বোধ হয় ঠিক বুঝিতে পারিতেন। তাঁহার ন্যায় পণ্ডিত লোকের পক্ষে এ সম্পর্কে উদাসীন থাকা সঙ্গত হয় নাই। উপনিষদেও যখন শূন্যবাদের কথা আছে তখন ন্যায়-সূত্রে শূন্যবাদ খণ্ডিত হইয়াছে দেখিয়াই ন্যায়-সূত্রকে বা তাহার প্রণেতাকে খ্রীষ্টীয় প্রথম শতাব্দী পর্য্যন্ত টানিয়া আনার ভাবটার প্রতি তীক্ষ্ণ দৃষ্টি না দেওয়াতে দার্শনিক হিসাবে তাঁহার কর্ত্তব্য সম্পন্ন হইয়াছে বলিয়া মনে হয় না। যাহা হউক ভবিষ্যতে তিনি এসম্পর্কে মনোযোগ দিলে কাজ ভাল হয়। তাঁহার ন্যায় পণ্ডিত লোকের কাছে প্রাচ্য ও পাশ্চাত্য দেশ বহু আশা করে।

অধ্যাপক কিথ্ সাহেব ন্যায়দর্শনকারের দেশ কাল সম্পর্কে স্পষ্ট কিছু না বলিলেও প্রচলিত ন্যায়-সূত্র বৌদ্ধ দার্শনিক নাগার্জ্জুনের পরে সঙ্কলিত হইয়াছিল—এরূপ ভাবই যেন পোষণ করিতে চান। ইহাতে তাঁহার বিচার-বুদ্ধির প্রশংসা করা যায় না। *

---

*"Nagarjuna's works evidently were of much influence on the development of Indian Philosophy, and his dialectic as sophistic was too much in harmony with the taste of Gautama not to attract his attention. It is, therefore, not

ফলকথা, প্রাচ্য ও পাশ্চাত্য মনীষীদের মধ্যে বহু লোক আছেন যাঁহারা সত্য কি তাহা উপলব্ধি করিতে পারিলেও সাধারণ লোকে কি চায় তাহার দিকে দৃষ্টি রাখিয়া লেখনী চালনা করিয়া থাকেন। লোকের মন যোগাইতে গিয়াই তাঁহারা আসল কথাটা চাপা দিতে বাধ্য হন। কাজেই তাঁহাদের মুখে আর তত্ত্বকথা ভাল ফোটে না।

ন্যায়-সূত্রকার অক্ষপাদ গোতম সম্পর্কে আমরা যে সিদ্ধান্তে উপনীত হইয়াছি নিরপেক্ষভাবে সুধীগণ তাহা বিচার করিয়া দেখিবেন। নিজের জ্ঞান বিশ্বাস মত যাহা বুঝিতে পারিয়াছি তাহাই সত্যের অনুরোধ লিপিবদ্ধ করিয়াছি, লোকের মন যোগানের চেষ্টা করিবার প্রবৃত্তি আমাদের নাই।

improbable that we may assert that the Nayasutra falls in the period afte1 the appearance of Nagarjuna."

[ Indian Logic and Atomism. p. 24. ]